এবম্বিধ কথা শুনিয়া উপস্থিত ব্যক্তিদিগের সকলেই বোধ হয় কিয়ৎ পরিমাণে বিস্মিত হইয়াছিলেন। কিন্তু তারাচরণের মত এতদ্দেশের অনেক তর্করত্নই যে অবস্থা-দোষে বা অর্থবশে মূর্ত্তি-পূজার অনুমোদন করিয়া থাকেন, তাহা বলাই বাহুল্য মাত্র।

---

প্রথম খণ্ড সমাপ্ত।

# দয়ানন্দ-চরিত।

## দ্বিতীয় ভাগ।

### সপ্তম পরিচ্ছেদ।

বঙ্গদেশ হইতে প্রস্থান—ছাপরা নগরে ব্রাহ্মণদিগের সঙ্গে বিচার—দোমরাওনে শাস্ত্রালোচনা—কাশীতে বৈদিক পাঠশালা স্থাপন—কানপুর প্রভৃতি ভ্রমণ করিয়া এলাহাবাদে গমন—তথায় বেদাদি বিষয়ে আলোচনা ও ধর্ম্মব্যাখ্যা।

---

দয়ানন্দ কলিকাতা ও হুগলি ভিন্ন বঙ্গদেশের অপর কোন স্থানে গমন করিলেন না। তবে কলিকাতা আসিবার পূর্ব্বে তিনি মুর্শিদাবাদ জেলার অন্তর্গত বালুচর নামক স্থানে কিয়দ্দিন অবস্থান করিয়া আসিয়াছিলেন।* ইহার পর তিনি এতদ্দেশে আর কখনও আগমন করেন

---

* এই পুস্তকের প্রথম ভাগ প্রকাশিত হওয়ার পর বালুচর-নিবাসী থানসিংহ নামক জনৈক জৈনধর্ম্মাবলম্বী ব্যক্তির সহিত পুস্তক-রচয়িতার সাক্ষাৎ হয়। সাক্ষাতে,—বিশেষতঃ পূর্ব্ব হইতে জানিয়া থাকাতে পুস্তক-রচয়িতা দয়ানন্দ সম্বন্ধে থানসিংহকে কতকগুলি কথা

নাই। সুতরাং বঙ্গের বিশাল ক্ষেত্রের ভিতর কেবল বালুচর, হুগলি ও কলিকাতাতেই স্বামিজী সমাগত হইয়াছিলেন বলিয়া বুঝিতে হইবে। কিন্তু তিনি বঙ্গদেশে আর আসিলেন না কেন?

কেহ কেহ বলিয়া থাকেন স্বামিজী বঙ্গদেশের প্রতি বীতশ্রদ্ধ হইয়াছিলেন। বঙ্গবাসীর চরিত্রে ভ্রষ্টাচারিতার প্রাচুর্য্য দেখিয়া তিনি যার পর নাই বিরক্তি প্রকাশ করিয়াছিলেন। বিশেষতঃ বাঙ্গালীর পদে পদে কেবল বাবদুকতার পরিচয় পাইয়া তিনি বঙ্গভূমির শুভাশুভ

---

জিজ্ঞাসা করেন। সেই সকল কথার উত্তরে থানসিংহ যাহা বলেন, তাহা এই স্থলে প্রকাশিত হইল। তিনি বলেন,—"ঠিক কোন্ সালে দয়ানন্দ সরস্বতী বালুচরে আসিয়াছিলেন বলিতে পারি না। তিনি সম্ভবতঃ কার্ত্তিক মাসে এখানে আসিয়াছিলেন। এখানে আসিয়া প্রথমে একজন মৃজাপুরবাসী বণিকের কুঠীতে তিনি উপস্থিত হন। আমি সেই বণিকের গোমস্তার নিকট সংবাদ পাইয়া তাঁহার নিকট যাই, এবং তথা হইতে তাঁহাকে আমার বাগানে লইয়া আসি। আমার বাগানে তিনি প্রায় এক মাস কাল ছিলেন। স্বামিজী গৈরিক বস্ত্রধারী সন্ন্যাসীর মত আসিয়াছিলেন। তাঁহার দেহে তখন বিভূতি ছিল। তাঁহার সঙ্গে একজন বামুন ছিলেন। তিনি স্বামিজীর রন্ধনাদি করিতেন। স্বামিজীকে দেখিবার জন্য আমার বাগানে অনেক লোক যাইত। এমন কি, তাঁহার সহিত শাস্ত্রালাপ করিবার জন্য মুর্শিদাবাদ ও বহরমপুর হইতেও লোক আসিত। আমি তাঁহার সঙ্গে জৈন ধর্ম্ম বিষয়ে প্রায়ই আলাপ করিতাম। কারণ আমি এক জন জৈন। দয়ানন্দ সে সময়ে মূর্ত্তিপূজার প্রতিবাদ করিতেন, এক মাত্র পরমেশ্বরকে মানিতেন, সকল গ্রন্থের উপর বেদকেই শ্রেষ্ঠ বলিতেন, এবং সেই সঙ্গে বেদের প্রচলিত টীকা বা ভাষ্যসমূহ যে ভ্রান্তিপূর্ণ, তাহাও উল্লেখ করিতেন। তাঁহার কথায় তখন বোধ হইয়াছিল যে, তিনি নিজে একখানি বেদভাষ্য প্রকাশ করিবেন। বাগানে মালিদের নিকট আমি শুনিয়াছিলাম, স্বামিজী দুপুর বেলায় আহার করিয়া কিছুক্ষণ পাদচারণা করিতেন, রাত্রিতে এক প্রহর মাত্র ঘুমাইতেন, এবং চারিটার সময় উঠিয়া প্রাতঃকাল পর্য্যন্ত ধ্যানে বসিয়া থাকিতেন। কিসে ভারতের কল্যাণ হয়, স্বামিজী কেবল তাহাই ভাবিতেন, আমি তাঁহার মত নিঃস্বার্থ দেশহিতৈষী সন্ন্যাসী কোথাও দেখি নাই।"

সম্পর্কে একরূপ নিরাশ হইয়া গিয়াছিলেন। কিন্তু এই সকল কথা সত্য বলিয়া আমরা গ্রহণ করিতে পারি না। কারণ যিনি সমগ্র ভারতের সর্ব্ববিধ শুভচিন্তাতেই অহোরাত্র রত থাকিতেন, যিনি হিন্দুসাধারণের সর্ব্বতোভাবে মঙ্গলসাধন করিবার নিমিত্তই তপোরত হইয়া রহিতেন, তাঁহার পক্ষে ভারতের একাঙ্গ পরিত্যাগ করিয়া অপরাঙ্গের পুষ্টিসাধন,—বাঙ্গালীর সম্বন্ধে উদাসীন থাকিয়া পঞ্চনদের পরিচর্য্যায় শক্তি-নিয়োজন কোন রূপেই সম্ভাবিত নহে। যাহা হউক তিনি যখন আর বঙ্গদেশে আগমন করেন নাই, তখন বঙ্গদেশ বা বঙ্গদেশবাসিদিগের সহিত এই তাঁহার শেষ বা সমস্ত সম্পর্ক বলিয়াই ধরিতে হইবে।

স্বামিজী বঙ্গভূমির নিকট বিদায় লইয়া হুগলি হইতে বেহারাভিমুখে যাত্রা করিলেন। ছাপরা বেহারের ভিতর একটি প্রসিদ্ধ নগর। তিনি বেহারের প্রবিষ্ট হইয়া ছাপরা নগরে গমন করিলেন। ছাপরার শিবগোলাম নামক সম্ভ্রান্ত জমিদার কর্তৃক স্বামিজী অভ্যর্থিত হইলেন। শিবগোলাম যথোচিত যত্ন সহকারে তাঁহার বাসাদির ব্যবস্থা করিয়া দিলেন। স্বামিজীর সমাগম-বার্ত্তা শীঘ্রই ছাপরার সর্ব্বত্র প্রচারিত হইয়া পড়িল। দয়ানন্দের সমাগমে,—বিশেষতঃ তাঁহার প্রতি শিবগোলামের প্রগাঢ় শ্রদ্ধা-ভক্তি প্রদর্শনে ছাপরার ব্রাহ্মণগণ কতকটা রোষাবিষ্ট হইলেন। এমন কি একটা "নাস্তিক আসিয়াছে" বলিয়া নগরে যেখানে সেখানে স্বামিজীর নিন্দাবাদ করিয়া বেড়াইতে লাগিলেন।

এদিকে তথাকার নানা শ্রেণিস্থ লোক দয়ানন্দের নিকট উপস্থিত হইতে লাগিল। প্রাতে ও সন্ধ্যাকালেই লোকের সমাগম অধিক হইত। সমাগত লোকদিগের ভিতর কেহ কেহ কৌতূহল-পরবশ

হইয়া প্রশ্ন উথাপিত করিত। কিন্তু তাহাদিগের অনেকেই দয়ানন্দের তেজোদীপ্ত মূর্ত্তি, প্রসারিত ললাট প্রতিভাময় মুখমণ্ডল এবং শাস্ত্র-বিবৃতির একরূপ অপূর্ব্ব ভঙ্গি দেখিয়া একবারে নির্ব্বাক্ হইয়া রহিত। এই প্রকারে ছাপরার অনেক লোক স্বামিজীর প্রতি সমাকৃষ্ট হইয়া উঠিল। কিন্তু তথাকার যে সকল ধর্ম্মাজীব ব্রাহ্মণ তাঁহার আগমনাবধিই নানা প্রকাব নিন্দাবাদে নিয়োজিত হইয়াছিলেন, তাঁহাদিগের পক্ষে দয়ানন্দের এবম্বিধ প্রতাপ বা প্রতিষ্ঠা কিছুতেই সহ্য হইল না। এই কারণ তাঁহারা স্বামিজীর প্রতিকূলে সমব ঘোষণা করিবার নিমিত্ত দলবদ্ধ হইয়া পণ্ডিত জগন্নাথ নামা প্রসিদ্ধ পুরোহিতের গৃহে গমন করিলেন। কিন্তু জগন্নাথ তাঁহাদিগের সহায়তা করিতে সম্মত হইলেন না। পক্ষান্তরে নানাপ্রকার শাস্ত্রীয় বিধির আবৃত্তি করিয়া তিনি সমাগত ব্রাহ্মণদিগকে বুঝাইয়া বলিলেন যে,—"নাস্তিকের মুখাবলোকনেও মহাপাতক উপস্থিত হয়, সুতরাং দয়ানন্দের মত একটা বিশিষ্ট নাস্তিকের সম্মুখীন হইয়া শাস্ত্রালোচনায় প্রবৃত্ত হওয়া তাঁহার পক্ষে কি প্রকারে বিধেয় হইতে পারে?" দলবদ্ধ ব্রাহ্মণেরা জগন্নাথ পুরোহিতের মুখে এইরূপ অপ্রত্যাশিত কথা শুনিয়া হতাশ হইলেন, এবং সরস্বতী মহাশয়ের প্রতিকূলে পুনরভিযানের আয়োজন করা উচিত কিনা, তদ্বিষয়ে পরামর্শ করিতে লাগিলেন। ক্রমে এই সমস্ত কথা স্বামিজীর কর্ণ-প্রবিষ্ট হইল। স্বামিজী সুস্পষ্টরূপে বুঝিতে পারিলেন যে, যাহাতে তাঁহার সহিত শাস্ত্রালোচনায় প্রবৃত্ত হইতে না হয়, তন্নিমিত্তই জগন্নাথ পূর্ব্বোক্ত প্রকার চাতুরী অবলম্বন করিতেছেন। এই কারণ তিনি বিরোধী ব্রাহ্মণদলকে ডাকাইয়া বলিলেন,—"আমার মত নাস্তিকের সম্মুখীন হইলে যদি জগন্নাথ পণ্ডিতের পাণ্ডিত্য সঙ্কার হয়, তাহা হইলে একটা যবনিকার ব্যবধানে

থাকিয়া তিনি ত অনায়াসেই আমার সহিত শাস্ত্রালাপ করিতে পারেন।” এই কথা শুনিয়া বিরুদ্ধ-পক্ষীয় ব্রাহ্মণেরা কতকটা আশ্বস্ত হইলেন, এবং অবিলম্বে পুরোহিত-পুঙ্গবের নিকট গমন, পূর্ব্বক যবনিকার ব্যবধানে থাকিয়া শাস্ত্রালাভ করিবার ব্যবস্থা করিলেন। কিন্তু জগন্নাথ সে প্রস্তাবেও সহজে সম্মত হইতে চাহিলেন না। সম্মত না হইবারই ত কথা। পক্ষান্তরে সম্মত না হইলেও জগন্নাথের সম্মান থাকে না। যেহেতু তিনি ছাপরা নগরে পণ্ডিত বলিয়াই প্রসিদ্ধ,—বিশেষতঃ পুরোহিত বলিয়াও হিন্দুসাধারণের নিকট পূজিত। আর এক কথা, বিচার কার্য্য যখন সর্ব্বতোভাবে পুরোহিত মহাশয়ের ইচ্ছানুসারেই সম্পাদিত হইবার ব্যবস্থা হইতেছে, তখন স্বামিজীর সহিত শাস্ত্রার্থে প্রবৃত্ত না হওয়া জগন্নাথের পদ বা প্রতিপত্তি রক্ষার বিষয়ে যে বিশিষ্ট বিঘ্নকর, তাহা বোধ হয় সকলেই বুঝিতে পারিতেছেন। এই সকল বিষয় বিচার ও আলোচনা করিয়া জগন্নাথ পণ্ডিত পরিশেষে পূর্ব্বোল্লিখিত প্রস্তাবে সম্মত না হইয়া থাকিতে পারিলেন না। সুতরাং স্বামিজীর সহিত শাস্ত্রালোচনা অনিবার্য্য হইয়া উঠিল। তখন প্রতিপক্ষ ব্রাহ্মণেরা আস্ফালন সহকারে আনন্দ প্রকাশ করিতে লাগিলেন।

নির্দ্দিষ্ট দিবসের নির্দ্দিষ্ট সময়ে স্বামী দয়ানন্দ সভাতলে উপস্থিত হইলেন। তাঁহার উপস্থিতিতে শব্দায়মান্ সভাগৃহ নিস্তব্ধ ভাব ধারণ করিল। পূর্ব্বোল্লিখিত প্রস্তাব অনুসারে স্বামিজীর সমক্ষে যবনিকা বিলম্বিত হইল। জগন্নাথ পুরোহিত যবনিকার অন্তরালে আসন পরিগ্রহ করিলেন। সভাস্থ সকলেই সেই বিচিত্র সভার বিচিত্র বিচারব্যাপার দেখিবার নিমিত্ত উৎসুক হইতে লাগিলেন। প্রথমতঃ স্বামিজীই প্রশ্ন উত্থাপিত করিলেন। প্রশ্ন স্মৃতিশাস্ত্রের একটা প্রসঙ্গ

ধরিয়াই হইল। জিজ্ঞাসিত প্রশ্নের উত্তরে জগন্নাথ যাহা বলিলেন তাহা সদুত্তর হইল না। অধিকন্তু বলিবার সময় তিনি রাশি রাশি অশুদ্ধ শব্দ ব্যবহার করিলেন। অশুদ্ধ বা ব্যকরণ-দুষ্ট পদ-প্রয়োগ পণ্ডিত ব্যক্তির কর্ণে বড়ই ক্লেশদায়ক। এই কারণ দয়ানন্দ তাঁহার ভাষাগত অশুদ্ধি বা অনভিজ্ঞতার বিষয় না বলিয়া থাকিতে পারিলেন না। তদ্দ্বারা শ্রোতৃবৃন্দের মনে সন্দেহের সঞ্চার হইল,—জগন্নাথ পণ্ডিতের পাণ্ডিত্যাভিমান যে একটা অসার অভিমান, তাহা সভাস্থ সকলেই বুঝিতে পারিল। জগন্নাথ নিজেও অপ্রতিভ হইলেন, লজ্জাভিভূত হইয়া রহিলেন, এবং স্বামিজীর শাস্ত্রদর্শিতার নিকট কোন প্রকার শাস্ত্রীয় কথার অবতারণা করিতে যাওয়া তাঁহার পক্ষে সর্ব্বতো ভাবে ধৃষ্টতার পরিচায়ক বলিয়া মনে মনে ক্ষুণ্ণ হইতে লাগিলেন। সুতরাং যবনিকার অন্তরালে অবসন্নভাবে বসিয়া থাকা ভিন্ন জগন্নাথের তখন আর কোন কার্য্য রহিল না। সভার এবম্বিধ অবস্থায় সরস্বতী-মহাশয় নীরব হইয়া থাকিতে পারিলেন না। তিনি গম্ভীর স্বরে সভামণ্ডল কম্পিত করিয়া আর্য্যশাস্ত্রের ব্যাখ্যা আরম্ভ করিলেন। নানা কথার অবতারণা করিতে লাগিলেন। ব্যাখ্যাকার্য্যে প্রায় চারি ঘণ্টা কাল অতিবাহিত করিয়া ফেলিলেন। সভাস্থ সকলেই বিমোহিত হইয়া রহিল, এবং আর্য্যধর্ম্মের সে প্রকার অদ্ভুত ব্যাখ্যা কেহ কখন শুনে নাই বলিয়া ছাপরা নগরে একটা কোলাহল উত্থাপিত হইল। কিন্তু এতদ্দ্বারা বিরুদ্ধ-মতাবলম্বী ব্রাহ্মণদিগের ঈর্ষ্যানল একবারে জ্বলিয়া উঠিল। অধিক কি, যখন তাঁহারা বুঝিতে পারিলেন যে স্বামিজীকে পরাভূত করিবার আর কোনও সম্ভাবনা নাই, তখন বারং-বার "বেদের নিন্দা হইতেছে" বলিয়া চীৎকার করিতে লাগিলেন। সেই আজীব-সর্ব্বস্ব ব্রাহ্মণদিগের এইরূপ আকস্মিক চীৎকার এবং

অব্রাহ্মণোচিত ব্যবহারে সভাগত সকলেই যার পর নাই বিরক্ত হইয়া উঠিলেন। বিশেষতঃ সভাগৃহ অনতিবিলম্বে পরিত্যাগ করিয়া যাইবার নিমিত্ত তাঁহাদিগকে অনুরোধ করিতে লাগিলেন। তখন ব্রাহ্মণেরা সভাস্থল ত্যাগ না করিয়া আর থাকিতে পারিলেন না। কিন্তু তাঁহাদিগের মধ্যে যাহারা অধিকতর উদ্ধত বা অভদ্র প্রকৃতির লোক ছিলেন, তাঁহারা "পথিমধ্যে স্বামিজীর সাক্ষাৎ পাইলেই প্রস্তর ছুড়িয়া মারিয়া ফেলিব," এই কথা বলিতে বলিতে দ্রুতবেগে পলায়ন করিলেন।

স্বামিজী ছাপরার বিদ্যালয়ে এক দিবস উপস্থিত হইলেন। বিদ্যালয়ের বালকবৃন্দ ও কর্তৃপক্ষগণ দয়ানন্দের আগমনে অত্যন্ত আনন্দিত হইলেন, এবং তাঁহার প্রতি সম্ভ্রম বা সম্মান প্রদর্শনে কিছুমাত্রও ত্রুটি করিলেন না। এই প্রকারে স্বামিজী ছাপরা নগরে পক্ষৈক কাল অতিবাহিত করিয়া দানাপুরে গমন করিলেন। দানাপুর হইতে দোমরাওনে আসিলেন। দোমরাওন বেহারের ভিতর একটি প্রধান নগর না হইলেও মহারাজের রাজধানী বলিয়া প্রসিদ্ধ স্থান। দোমরাওন দয়ানন্দের নিকট একবারে অপরিচিত নহে। কারণ ইতঃপূর্ব্বে তিনি তথায় একবার আসিয়াছিলেন। কলিকাতা-যাত্রার কালে তিনি দোমরাওনে নাগাজির সহিত আলাপ করিয়া গিয়াছিলেন। নাগাজি একজন সাধু,—তিনি নাগাজি ভিন্ন নামান্তরেও প্রখ্যাত হইতেন। অনেকে তাঁহাকে সাধুরাম নামেও সম্বোধন করিতেন। তথায় দুর্গাপ্রসাদ পরমহংস নামক এক ব্যক্তির পাণ্ডিত্য বিষয়ে খ্যাতি ছিল। দয়ানন্দ এই যাত্রায় দোমরাওনে আসিয়া দুর্গাপ্রসাদের সহিত শাস্ত্রালোচনা করিলেন। তাঁহাদিগের শাস্ত্রালোচনা সম্পর্কে দোমরাওনে একটা প্রবল আন্দোলন উঠিল। কিন্তু শাস্ত্রালোচনার পরিণাম

কি দাঁড়াইল, তদ্বিষয়ে প্রকৃত কথা কিছুই জানা যায় নাই। পরলোকগত দেওয়ান লালা জয়প্রকাশ লাল দয়ানন্দের নিকট আসিয়া নানা প্রশ্ন উত্থাপিত করিলেন। স্বর্গীয় মহারাজ রাধাপ্রসাদ সিংহও ধর্ম্মালাপ করিবার অভিপ্রায়ে স্বামিজীর সমীপে সমাগত হইলেন। কিন্তু দোমরাওনে স্বামিজী আর কাল বিলম্ব করিতে পারিলেন না। কাশীধামে আগমন তাঁহার পক্ষে শীঘ্র আবশ্যক হইয়া উঠিল।

স্বামী দয়ানন্দ বৈদিক পাঠশালার একান্ত পক্ষপাতী। তাঁহার মত বৈদিক পাঠশালার পক্ষপাতী বা পরিপোষক এতদ্দেশে বর্ত্তমান সময়ে অপর কেহ জন্মগ্রহণ করেন নাই। তিনি বেদাদি আর্ষগ্রন্থালোচনা যেরূপ আবশ্যক বা অপরিহার্য্য বলিয়া বুঝিয়াছিলেন, সেরূপ অন্য কাহাকেও বুঝিতে দেখা যায় নাই। এই কারণ বৈদিক পাঠশালা প্রতিষ্ঠায় তাঁহার অপরিসীম উৎসাহ। তিনি ফরাক্কাবাদ প্রভৃতি স্থানে কএকটি বৈদিক বিদ্যালয় প্রতিষ্ঠিত করিয়াছিলেন বটে, কিন্তু তদ্দ্বারা তাঁহার তৃপ্তি সম্যক সাধিত হয় নাই। তিনি নানা কারণে কাশীক্ষেত্রে একটি বৈদিক পাঠশালা সংস্থাপনার্থ সঙ্কল্পারূঢ় হইয়াছিলেন। এই শুভদায়ক সঙ্কল্প স্বামিজীর হৃদয় হইতে এক দিনের জন্যও অন্তর্হিত হয় নাই। তন্নিমিত্ত তিনি প্রথম বারের ন্যায় এই বারে আসিয়াও কাশীতে বৈদিক পাঠশালা প্রতিষ্ঠার্থ বদ্ধপরিকর হইয়া উঠিলেন। প্রথম বারে স্বামিজীর চেষ্টা সার্থক হয় নাই, কিন্তু এই বারে তাঁহার চেষ্টা সার্থক হইল। তিনি হিন্দুর পবিত্র তীর্থে হিন্দুর পবিত্র বিদ্যালোচনার নিমিত্ত বৈদিক পাঠশালা সংস্থাপিত করিলেন। সেই পাঠশালা "বৈদিক সার্ব্বভৌম পাঠশালা" নাম গ্রহণ করিল, * এবং তাহা

---

* ১৭৯৬ শকের জ্যৈষ্ঠ মাসের তত্ত্ববোধিনী পত্রিকায় পরিব্রাজক হেমচন্দ্র চক্রবর্ত্তী লিখিয়াছেন :—"এখানে (কাণপুরে) পণ্ডিত দয়ানন্দ সরস্বতী স্বামীর সহিত আমার সাক্ষাৎ

১৯২৯ সম্বতাব্দের মাঘ মাসীয় শুক্ল পক্ষে প্রতিষ্ঠিত হইল। তাহার অধ্যাপনা কার্য্যে প্রথমতঃ পণ্ডিত শিবকুমার শাস্ত্রী নিয়োজিত হইলেন। কাশীস্থ লোকে দয়ানন্দের প্রতিষ্ঠিত পাঠশালায় আশানুরূপ আনুকূল্য করিলেন না। এই কারণ তাঁহাকে পাঠশালা-পরিচালনার নিমিত্ত নানা স্থান হইতে চাঁদা সংগ্রহ করিতে হইল। † যাহা হউক এই প্রকারে বারাণসীতে বৈদিক বিদ্যালয় স্থাপিত করিয়া এবং তাহাব স্থিতি ও উন্নতির পক্ষে যথাসম্ভব সুব্যবস্থা করিয়া দিয়া দয়ানন্দ কিছু-দিন পরে কাণপুরে আসিলেন। তাহার পর স্থানীয় পাঠশালার কার্য্য-পর্য্যালোচনার অভিপ্রায়ে তিনি ফরাক্কাবাদে গমন করিলেন। ফরাক্কাবাদে সে যাত্রায় ব্যাখ্যা বা বক্তৃতাদি বিশেষভাবে হইল না। তিনি তত্রত্য বৈদিক পাঠশালাব তত্ত্বাবধান ব্যাপারেই নিবিষ্টমনা হইয়া রহিলেন।

তদনন্তর স্বামিজী এলাহাবাদে আসিলেন। নাগরিক কোলাহল হইতে দূরে থাকিবার অভিপ্রায়ে তিনি নাগরিক সীমার বাহিরে একটি বিস্তৃত উদ্যানে অবস্থিতি করিতে লাগিলেন। স্থানীয় ডাকঘরে তিনি কতকগুলি বিজ্ঞাপনী প্রেরণ করিলেন। তদ্দ্বারা তাঁহার উপস্থিতি-সংবাদ শীঘ্রই নাগরিক সাধারণের কর্ণগোচর হইল। অধিকন্তু তদ্দ্বারা

---

হয়। তিনি কাশীতে একটি বৈদিক সার্ব্বভৌম পাঠশালা মাঘ মাসের শুক্লপক্ষে স্থাপন করিয়াছেন, এই কথা বলেন।"

এই বিষয়ে শ্রীমান্ আত্মানন্দ সরস্বতী বলেন যে, কাশীতে বৈদিক পাঠশালা প্রতিষ্ঠিত করিয়া উহার ব্যয়-নির্ব্বাহার্থ চাঁদা সংগ্রহের জন্য স্বামিজী জহরদাস উদাসী নামক এক ব্যক্তিকে নানা স্থানে প্রেরণ করেন। জহর দাস দোমরাওন ও আরা প্রভৃতি পরিভ্রমণ করিয়া কতক টাকা এককালীন বা মাসিক হিসাবে সাহায্য লইয়া আসেন। জহর দাস নাকি একজন সুপণ্ডিত ব্যক্তি ছিলেন।

এলাহাবাদের শাস্ত্রী, শিক্ষিত ও সম্ভ্রান্ত ব্যক্তিবর্গ স্বামিজীর সহিত শাস্ত্রালাপ বা ধর্ম্মালোচনা করিবার নিমিত্তও আমন্ত্রিত হইলেন। তদনুসারে নানা শ্রেণির লোক দয়ানন্দের নিকট আসিতে লাগিল। মিউর কলেজের অপেক্ষাকৃত অধিক বয়স্ক ছাত্রেরা কৌতূহলাক্রান্ত হইয়া উপস্থিত হইল। সংস্কৃতাধ্যাপক পণ্ডিত কাশীনাথ শাস্ত্রী আসিলেন। মহারাষ্ট্রীয় খ্রীষ্টান নিহিমিয়া নীলকান্ত গোরে ঋগ্বেদ লইয়া আগমন করিলেন, এবং নিজামুদ্দিন নামক একজন ইংরাজি-শিক্ষিত মৌলবী আসিয়া পরমেশ্বরের স্বরূপাদি বিষয়ে মহম্মদীয় শাস্ত্রের মতামত আলোচনা কবিতে বসিলেন।

নীলকান্তের হস্তে যে ঋগ্বেদ গ্রন্থ ছিল, তাহা ম্যাক্সমুলর নামক ইয়োরোপীয় পণ্ডিত কর্ত্তৃক প্রকাশিত। নীলকান্ত সেই ঋগ্বেদের এক স্থল হইতে অগ্নি শব্দ উদ্ধৃত করিয়া দয়ানন্দকে জিজ্ঞাসা কবিলেন যে, ইহার অর্থ যখন অগ্নি ভিন্ন অপর কিছুই বুঝাইতেছে না, তখন অগ্নি শব্দ ব্রহ্মবোধক বলিয়া কি প্রকারে প্রতিপাদন করিতে পারেন? তাহার উত্তবে স্বামিজী বলিলেন, অধ্যাপক ম্যাক্সমূলর বেদের যথার্থ তাৎপর্য্য হৃদয়ঙ্গম করিতে না পাবিয়াই এইরূপ বিকৃত অর্থ করিয়াছেন। তদ্ভিন্ন বেদ অগ্নি জলাদি জাগতিক বস্তুর পূজাতেই পবিপূরিত, এই কথা বিঘোষিত না করিলে বাইবেল-বর্ণিত ধর্ম্মের উৎকর্ষ ত কিছুতেই প্রমাণিত হইতে পারিবে না। সুতরাং অগ্নি শব্দের ঐ প্রকার ভ্রান্ত ব্যাখ্যা করাই ম্যাক্সমূলের পক্ষে স্বাভাবিক। তদুত্তরে নিহিমিয়া নীলকান্ত আর কিছু না বলিয়া নিস্তব্ধ হইয়া রহিলেন।

দয়ানন্দ তাহার পর খৃষ্টীয় ধর্ম্মের প্রসঙ্গ তুলিলেন। উহার যৌক্তিকতা সম্বন্ধে তিনি আলোচনা করিতে লাগিলেন। বাইবেল-বর্ণিত

ঈশ্বর যে, অনেক বিষয়ে মানবীয় ভাবাপন্ন—তিনি যে ভয়ে ভীত ও বিচালিত হয়েন, আবার ভীতি হইতে পরিত্রাণ পাইবার নিমিত্ত সময়ে সময়ে নরলোকের অশুভ সম্পাদনার্থও উত্তেজিত হইয়া উঠেন, তাহা প্রমাণিত করিবার নিমিত্ত স্বামিজী „বেবল-টাওয়ারে”র বৃত্তান্ত উত্থাপিত করিলেন। † ফলতঃ খ্রীষ্টোপাসকদিগের পরমেশ্বর বিষয়ক বিশ্বাস বা সিদ্ধান্ত যে সর্ব্বপ্রকারে সমীচীন নহে, তাহাই তিনি সমাগত লোকদিগকে বুঝাইতে লাগিলেন। নীলকান্ত গোরে এই সকল কথারও কোন উত্তর করিতে পারিলেন না। তখন হিন্দু শ্রোতারা কোন কোন বিষয়ে জিজ্ঞাসু হইলেন। পূর্ব্বোল্লিখিত কাশীনাথ শাস্ত্রী কতকটা অবজ্ঞা সহকারে স্বামিজীর প্রতি দৃষ্টিপাত পূর্ব্বক বলিলেন,—“আপনি কি জন্য একটা দেশ-ব্যাপক গোলমাল তুলিয়াছেন?” তদুত্তরে স্বামিজী গম্ভীর ভাবে বলিয়া উঠিলেন,—“গোলমাল আমি তুলি নাই,—আমি আসিবার পূর্ব্বেই এতদ্দেশীয় পণ্ডিতেরা ভয়ানক গোলমাল তুলিয়া

† পৃথিবীর প্রথমাবস্থায় কতকগুলি মনুষ্য একত্র হইয়া এক স্থানে একটি গগণভেদী স্তম্ভ নির্ম্মাণ করিতেছিল। সে স্তম্ভটি নির্ম্মিত হইলে পর সকল মনুষ্যই নাকি তাহার সাহায্যে স্বর্গরাজ্য গমন করিতে পারিত। পাছে স্বর্গধাম মনুষ্য সমাগমে কলুষিত হইয়া উঠে, এই ভয়ে পরমেশ্বর সেই স্তম্ভ নির্ম্মাণকারিদিগের ভিতর ভাষা ভেদ ঘটাইয়া দেন। বলা বাহুল্য যে এই ঘটনার পূর্ব্বে সকল মনুষ্যই এক ভাষা ভাষী ছিল। ভাষা ভেদ হওয়াতে এক ব্যক্তি অপর ব্যক্তির কথা বুঝিয়া উঠিতে পারিল না। সুতরাং নির্ম্মাণ কার্য্যে বাধা পড়িল। তাহার পর পরমেশ্বর এক প্রবল ঝড় সৃষ্টি করিয়া সেই নির্ম্মিত প্রায় স্তম্ভটিকে ধরাশায়ী করিয়া ফেলেন। এই প্রকারে সেই স্তম্ভ ধূলিসাৎ হইয়া যায়। যাহা হউক সেই স্তম্ভই ইতিহাসে “বেবল-টাওয়ার” নামে বিখ্যাত। এরূপ কথিত আছে, যে স্থানে “বেবল-টাওয়ার” নির্ম্মিত হইতেছিল, উত্তরকালে সেই স্থানেই বাবিলন নগর নির্ম্মিত হয়। Biblical Theological and Ecclesiastical Cyclopedea V, I. p. 590.

গিয়াছেন, এক্ষণে আমি তাঁহাদিগের গোলমাল প্রশমিত করিয়া সত্যের বাণী ধীরে ধীরে শুনাইবার চেষ্টা করিতেছি।" দয়ানন্দের এই প্রকার উত্তরে কাশীনাথ কিঞ্চিৎ অপ্রতিভ হইলেন, এবং কোন কথা না বলিয়াই সহচরবর্গ সমভিব্যাহারে সভাস্থল হইতে প্রস্থান করিলেন। তখন সমাগত ছাত্রদিগের সহিত কথারম্ভ হইল। ছাত্রেরা উৎসুক হইয়া ধর্ম্ম সম্বন্ধে নানা কথা জিজ্ঞাসা করিতে লাগিল। প্রাসঙ্গক্রমে হিন্দুর নিত্যানুষ্ঠিত সন্ধ্যার বিষয় উত্থাপিত হইল। সন্ধ্যাব কথা ভালরূপে বুঝাইয়া দিবার অভিপ্রায়ে তিনি উহা পাঠ করিবাব জন্য এক ব্যক্তিকে অনুমতি করিলেন।

তদনুসারে জোয়ালা প্রসাদ নামক এক জন ছাত্র এক পাণ্ডুলিপি হইতে উহা পাঠ কবিতে লাগিলেন। সেই পাণ্ডুলিপি বোধ হয় সবস্বতীর স্বহস্ত-লিখিত। এমন কি, তাহাই সম্ভবতঃ স্বামিজীর সন্ধ্যা-পুস্তক হইয়া পরে প্রকাশিত হইয়াছিল।

অতঃপর মুসলমান মত সম্পর্কে কথা উঠিল। স্বামিজী পূর্ব্বোক্ত মৌলবিকে পরমেশ্বর বিষয়ে কোবাণের অভিপ্রায জিজ্ঞাসা করিলেন। কিন্তু মৌলবি জিজ্ঞাসিত বিষয়ে কোরাণের কোন কথা বলিতে না প্যারিয়া হামিল্টন নামক ইংরাজ দার্শনিকের মতামত বলিতে লাগিলেন। মৌলবি স্বজাতীয় শাস্ত্রের সহিত সুপরিচিত ছিলেন না; আর সে সময স্বামিজীও মুসলমান ধর্ম্মের মতামত সূক্ষ্মরূপে জানিতেন না। এই কারণ উপস্থিত প্রসঙ্গে নিজামুদ্দিন যাহা বলিলেন, তিনিও তাহাই মহম্মদীয় শাস্ত্রের প্রকৃত মত বলিয়া গ্রহণ করিলেন। কিছুক্ষণ পবে মৌলবি ও অপরাপর কতিপয় ইংবাজিশিক্ষিত ব্যক্তি জন্মান্তরবাদেব প্রসঙ্গ তুলিলেন। তাঁহারা বলিলেন জন্মান্তববাদে বিশ্বাস, অপেক্ষাকৃত অজ্ঞানতার পরিচায়ক। কারণ জীবাত্মার জন্ম একবার ব্যতীত

একাধিক বার হইতে পারে না। এতদ্দেশের পূর্ব্বকালীন লোকেরা কতকটা অজ্ঞানতার অন্ধকারে সমাবৃত ছিলেন বলিয়াই ঐরূপ ভ্রান্ত মতে বিশ্বাস করিতেন। কিন্তু স্বামিজীর মত সুপণ্ডিত ও সুবুদ্ধি-সম্পন্ন লোকে যে কি প্রকারে উহা বিশ্বাস-স্থাপন করিতে পারেন, তাহা তাঁহারা বুঝিয়া উঠিতে পারিতেছেন না। তাঁহাদিগের মুখে এইরূপ কথা শুনিয়া দয়ানন্দ কথঞ্চিৎ চমকিত হইলেন। চমকিত হইবার কারণ কি? কারণ এই, বৈদেশিক শিক্ষার প্রতাপে হিন্দুর সন্তান স্বধর্ম্ম বিষয়ে যে এতটা পরিভ্রষ্ট হইয়া পড়িয়াছেন, তাহা তিনি ইতঃ-পূর্ব্বে কিছুমাত্রও অবগত ছিলেন না। যাহা হউক তিনি তখন জন্মান্তরবাদ বুঝাইবার নিমিত্ত অগ্রসর হইলেন। জন্মান্তরবাদের পক্ষে যে সকল প্রমাণ ও যুক্তি আছে, তিনি সেই সকল ধীরে ধীরে উত্থাপিত করিতে লাগিলেন। উপস্থিত বিষয়ে শাস্ত্রীয়তার সাহায্যও অবলম্বন করিলেন। অধিক কি, তিনি জন্মান্তরের কথায় এতদূর তদ্গত হইয়া পড়িলেন যে, বলিতে বলিতে সন্ধ্যোপাসনার সময় অতি-বাহিত করিয়া ফেলিলেন। রাত্রি যখন প্রায় আটটা হইয়া উঠিল, তখন পূর্ব্বোক্ত জোয়ালাপ্রসাদ আর স্থির থাকিতে না পারিয়া স্বামিজীকে ব্যাখ্যা কার্য্য হইতে নিবৃত্ত হইবার জন্য অনুরোধ করিলেন। সুতরাং সে দিবসে জন্মান্তরবাদের প্রসঙ্গে সভার কার্য্য পর্য্যবসিত হইল। পর দিবস জনৈক সম্ভ্রান্ত বাঙ্গালীর গৃহে দয়ানন্দ এক বক্তৃতা করিলেন। প্রায় সহস্র লোকের সমক্ষে তিনি ধর্ম্মের লক্ষণ ব্যাখ্যা করিতে লাগিলেন। স্বামিজী মনুর উপদিষ্ট মতানুসারে ধর্ম্মের দশবিধ লক্ষণ বলিলেন। প্রসঙ্গতঃ কতকগুলি কদর্য্য দেশাচারের উল্লেখ করিয়া তিনি অত্যন্ত আক্ষেপ প্রকাশ করিলেন। ইদানীন্তন হিন্দু-নারীদিগের অজ্ঞানতা ও অবরোধ-প্রথাই তাঁহার আক্ষেপের প্রধান

অবলম্বন হইল। তিনি আমাদিগের অতীত সম্পদ ও বিগত গৌরবের উল্লেখ করিয়া বলিলেন, এতদ্দেশেও এক সময় বাষ্পীয় রথের তুল্য দ্রুতগামী রথ ছিল। তাহার প্রমাণস্থলে তিনি নল রাজার বিমানের বর্ণনা করিলেন। সভাস্থ সকলেই স্বামিজীর বক্তৃতায় নিস্পন্দ হইয়া রহিলেন। সেই সভার পর দয়ানন্দ এলাহাবাদে অধিক দিন থাকিলেন না। তাঁহাকে কএক দিন পরেই জব্বলপুর যাইতে হইল। এই সময় ১৮৭৪ খৃষ্টাব্দের জুন কিংবা জুলাই মাস।

---

## অষ্টম পরিচ্ছেদ।

বোম্বায়ের আন্দোলন—আহম্মদাবাদের প্রার্থনাসমাজে উপদেশ—প্রার্থনাসমাজের নাম আর্য্যসমাজ রাখিবার প্রস্তাব,—ভোলানাথ সারাভায়ের সঙ্গে বেদ বিষয়ে আলোচনা—বোম্বায়ে প্রত্যাগমন ও মহারাজ মতখণ্ডন—আর্য্যসমাজ স্থাপন—আর্য্যসমাজের নিয়মাবলী—মূর্ত্তিপূজার প্রতিবাদ—পুনরায় আন্দোলন—তথায় উভয় দলের বিবাদ—ইন্দোর বরদা প্রভৃতি স্থানে বিচার ও ব্যাখ্যা—কাশীতে আসিয়া বেদভাষ্য রচনার প্রস্তাব।

---

জব্বলপুর দয়ানন্দের পক্ষে সুবিধাজনক হইল না। কারণ উপস্থিত হইবার কিছুকাল পরেই তথাকার কতকগুলি কাপট্যপ্রিয় পণ্ডিত নানাপ্রকারে তাঁহার বিরুদ্ধাচরণ করিতে লাগিল। যদিও তিনি সর্দ্দার ইঙ্গলা নামক কোন সম্ভ্রান্ত ব্যক্তির আলয়ে উপর্য্যুপরি কএক দিবস উপদেশ প্রদান করিলেন, যদিও তাঁহার উপদেশ শুনিবার জন্য তথাকার শত শত লোক উপস্থিত হইল, তথাপি সেই কপটাচারী পণ্ডিতদিগের বিদ্বেষময় ব্যবহারে জব্বলপুর তাঁহার পক্ষে প্রীতিকর হইল না। তজ্জন্য তিনি সে স্থান সত্বরেই ত্যাগ করিলেন।

দয়ানন্দ জব্বলপুর হইতে কোথায় যাইলেন ঠিক করিয়া বলা যায় না। সম্ভবতঃ তিনি মধ্যভারতের অন্তর্গত নানাস্থান পরিভ্রমণ করিয়া

নাসিকে উপস্থিত হইলেন, এবং নাসিক হইতে বোম্বায়ে গমন করিলেন। তখন ১৯৩০ সম্বতাব্দের কার্ত্তিক অথবা ১৮৭৪ খ্রীষ্টাব্দের নবেম্বর মাস। বোম্বায়ের বালকেশ্বর নামক স্থান তাঁহার বাসার্থ নিরূপিত হইল। তাঁহার আগমনবার্ত্তা বিঘোষিত করিবার জন্য বিজ্ঞাপনী নানাভাষায় প্রকাশিত হইয়া বোম্বায়ের পথে বিতরিত হইতে লাগিল। বিজ্ঞাপনী পড়িয়া স্বামিজীর সম্বন্ধে লোকের কৌতূহল উদ্দীপিত হইয়া উঠিল। তন্নিমিত্ত তাঁহাকে কেবল দেখিবার অভিপ্রায়েই শত শত লোক আগমন করিল। এতদ্ভিন্ন তাঁহার সহিত শাস্ত্রালাপ করিবার জন্যও বহুতর লোকের সমাগম হইতে লাগিল। কেহ তাঁহার মতামত, কেহ তাঁহার যোগবল, কেহ বা তাঁহাব দিগ্বিজয় সম্বন্ধে নানাপ্রকার জল্পনা করিতে বসিল। ফলতঃ দয়ানন্দকে লইয়া বোম্বায়ে একটা অভিনব আন্দোলন উঠিল। তথাকার অনেক লোক আপন আপন ইচ্ছা অনুসারেই সেই আন্দোলনের উদ্দাম তরঙ্গে ভাসিয়া পড়িল। অধিকন্তু তাহার অভিঘাতে অনেক সাম্প্রদায়িক মত ছিন্ন ভিন্ন হইবার উপক্রম হইল, অনেক মোহান্ত ও মহারাজের * হৃদয় কম্পমান্ হইয়া উঠিল, এবং তাহার নির্ম্মল প্রবাহে ভাবী আর্য্য-সমাজের ভিত্তিভূমি পরিষ্কৃত ও প্রক্ষালিত হইতে লাগিল।

এই বৈদিক আন্দোলনের প্রবাহ বোম্বায়ের চতুর্দ্দিকে কিরূপে পরিব্যাপ্ত হয়, তন্নিমিত্ত স্বামিজী চিন্তিত হইলেন। বোম্বায়ের চতুঃ-পার্শ্ববর্ত্তী যে সকল স্থান শিক্ষা বা সদালোচনা বিষয়ে প্রসিদ্ধ, দয়ানন্দ সেই সকল স্থানে যাইবার সঙ্কল্প করিলেন। আহাম্মদাবাদ বোম্বাই বিভাগের ভিতর একটি প্রধান নগর। এই হেতু কএক দিবসের জন্য তিনি আহাম্মদাবাদে গমন করিলেন। তথায় ইতঃপূর্ব্বেই প্রার্থনা

* বল্লভাচারী নামক বৈষ্ণব সম্প্রায়ের গুরুরা মহারাজ নামে অভিহিত হইয়া থাকেন।

সমাজ † প্রতিষ্ঠিত হইয়াছিল। প্রার্থনাসমাজের সভ্যেরা দয়ানন্দের প্রতি যথোচিত সদ্ব্যবহার প্রদর্শন করিলেন। এমন কি উপদেশাদি দিবার নিমিত্ত তাঁহাকে আগ্রহ সহকারে সমাজের বেদি ছাড়িয়া দিলেন। স্বামিজী প্রার্থনাসমাজের বেদিতে অধিরূঢ় হইয়া কএকটি বক্তৃতা করিলেন। তদ্ভিন্ন তথাকার পণ্ডিতদিগের সহিত শাস্ত্রার্থও হইল। রাওবাহাদুর ভোলানাথ সারাভাই আহম্মদাবাদের একজন বিশিষ্ট ব্যক্তি। তিনিই ঐ প্রার্থনা সমাজের সংস্থাপক। তদ্ভিন্ন তিনি গুজরাট দেশীয় সকল প্রকার সদনুষ্ঠান ও শুভকর্ম্মের সহায়ক ছিলেন। এই কারণ সারাভাই বোম্বায়ের সর্ব্বত্রই সংস্কারক নামে পরিচিত। বিশেষতঃ তিনি গুজরাটীর সমাজের শিরোভূষণ বলিয়া সমাদৃত হইতেন। সুতরাং তাঁহার সঙ্গে আলাপ করিয়া স্বামিজী অতীব প্রীত হইলেন। ভোলানাথ তাঁহাকে নানা কথা জিজ্ঞাসা করিলেন। কিন্তু তাঁহার সহিত সকল কথায় একমত হইতে পারিলেন না। তজ্জন্য ভোলানাথকে কোন কোন বিষয়ে ভিন্নমত হইয়া রহিতে হইল। প্রধানতঃ বেদের অভ্রান্ততা লইয়াই মতভেদ ঘটিল। দয়ানন্দ বলিলেন বেদের অপেক্ষা উৎকৃষ্টতর ধর্ম্মশাস্ত্র পৃথিবীতে আর কিছুই নাই। এতদ্ভিন্ন বেদ আর্য্যাবর্ত্তেরই সম্পত্তি। সুতরাং আমরা বেদকে বর্জ্জন করিয়া কোন প্রকার ধর্ম্মান্দোলন করিতে পারি না। আর করিলেও তদ্দ্বারা কৃতকার্য্য হইতে পারিব না। কিন্তু ভোলানাথ স্বামী দয়ানন্দের এই সকল কথায় সম্মত হইতে পারিলেন না। পক্ষান্তরে স্বামিজীর সরলতা সম্বন্ধেও কতকটা সন্দিহান হইলেন। যেন স্বামিজী কোন একটা নিগূঢ় লক্ষ্য সিদ্ধির অভিপ্রায়েই বেদের সর্ব্বোপরি শ্রেষ্ঠতা কীর্ত্তন করিতেছেন এইরূপ মনে করিতে লাগিলেন।

† প্রার্থনা-সমাজে বঙ্গদেশের ব্রাহ্ম-সমাজের ন্যায় সভাবিশেষ।

তখন দয়ানন্দ বেদের কথা ছাড়িয়া প্রার্থনা সমাজের কথা উত্থাপিত করিলেন। কথাটা সকলের সাক্ষাতে না তুলিয়া কতকটা অসাক্ষাতে তুলিলেন। সে সময়ে রাওবাহাদুর ভোলানাথ ও রাওসাহেব মহীপতিরাম রূপরাম ভিন্ন অপর কেহই স্বামিজীর নিকট রহিলেন না। ফলতঃ ঐ দুইজনেই প্রার্থনা সমাজের প্রকৃত হিতাকাঙ্ক্ষী ছিলেন।

এই স্থলে একটা অবান্তর কথার সমাবেশ আবশ্যক। স্বামী দয়ানন্দ ভারতে বৈদিক ধর্ম্ম প্রতিষ্ঠার নিমিত্ত বৈদিক পাঠশালা সংস্থাপিত করিয়াছিলেন বটে, কিন্তু তাহা সুফল প্রসব করে নাই। তিনি আর্য্যের অমূল্য শাস্ত্র স্বরূপ বেদাদি অধ্যাপনার নিমিত্ত ফরাক্কাবাদ, মৃজাপুর, কাশী ও কাশগঞ্জ প্রভৃতি স্থানে এক একটি বিদ্যালয় উদ্‌ঘাটিত করিয়াছিলেন বটে, কিন্তু তদ্দ্বারা আশানুরূপ কার্য্য হয় নাই। এই জন্য তিনি কতকটা ক্ষুণ্ণ হইয়াছিলেন. এবং ক্ষুণ্ণ হইয়াই কোন অভিনব উপায় সম্পর্কে চিন্তা করিতেছিলেন। তাহা বলিয়া তিনি পুরাতন প্রণালী পরিত্যাগ করেন নাই। অথবা উল্লিখিত স্থানসমূহ হইতে পাঠশালা সকল উঠাইয়াও দেন নাই। বৈদিক ধর্ম্ম সুপ্রতিষ্ঠার পক্ষে কোন উৎকৃষ্টতর প্রণালী আছে কিনা, এবং থাকিলে তাহা অবলম্বনীয় কিনা তিনি কেবল তাহাই ভাবিতেছিলেন। অবলম্বনীয় প্রাণালীর পথে কোন প্রকার সভাস্থাপন বিধেয় কিনা, আর বিধেয় হইলে তদ্দ্বারা বৈদিক ধর্ম্ম প্রকৃত পক্ষে প্রচারিত হইবে কিনা তাহাও স্বামিজীর চিন্তার বিষয় হইয়াছিল। আর এক কথা, তিনি জাতীয়তার সহিত ছিন্নসম্পর্ক হইয়া কোন বিষয়ে প্রবৃত্ত হইতেন না। অধিক কি বিজাতীয়তাকে ভিত্তি করিয়া দয়ানন্দ কোন কার্য্য করিতেই ভাল বাসিতেন না। সুতরাং

বৈদিক পাঠশালার ন্যায় সভাবিশেষের গঠন বা স্থাপন, একটা জাতীয় ব্যাপার হইবে কিনা তাহাও তাঁহার ভাবনার অঙ্গীভূত হইয়াছিল। তিনি সময়ে সময়ে ব্রাহ্মসমাজের সহিত সংসৃষ্ট হইয়াছিলেন। বোম্বাই প্রদেশে প্রার্থনাসমাজের কার্য্যাদিও পর্য্যালোচনা করিতেছিলেন। সেই হেতু তাঁহার ধর্ম্মসভা-বিষয়ক অভিজ্ঞতা ও হইয়াছিল। চিন্তার উপস্থিত ক্ষেত্রে সেই অভিজ্ঞতা তাঁহার সহায়তাও করিতেছিল। আর তিনি সভার উপকারিতাও নানা কারণে বুঝিতেছিলেন। তিনি দেখিতেছিলেন যে, কার্য্যের দায়িত্ব এক ব্যক্তি অপেক্ষা একাধিক ব্যক্তির উপর অর্পিত থাকিলে সুচারুরূপে সম্পাদিত হয়। একের শক্তিতে যাহা না হয়, একাধিক ব্যক্তির সম্মিলিত শক্তিতে তাহা অনায়াসেই সিদ্ধ হইয়া যায়। তন্নিবন্ধন সভাসংসৃষ্ট বা সভাবলম্বিত কার্য্যের সুসম্পাদন পক্ষে প্রায়ই আশঙ্কা থাকিতে পারে না। তবে সভা দ্বারা সত্য সত্যই ধর্ম্ম প্রচারিত হয় কি না, তদ্বিষয়ে তাঁহার চিত্ত সন্দেহাচ্ছন্ন হইতেছিল। কিন্তু সর্ব্বাঙ্গীন ভাবে ধর্ম্ম প্রচারিত না হইলেও সভার সাহায্যে যে মতবিশেষ বিস্তারিত হইতে পারে, তৎসম্পর্কে তিনি নিঃসন্দেহ হইয়াছিলেন। ফলতঃ তিনি এই সকল কথা মনে মনে বহুবার বিচার ও চিন্তা পূর্ব্বক বৈদিক মতের বিস্তার-কল্পে সভাবিশেষ প্রতিষ্ঠিত করাই কর্ত্তব্য বলিয়া স্থিরীকৃত করিয়া-ছিলেন। সেই মনঃকল্পিত বা প্রস্তাবিত সভা লোকসমাজে কি নামে প্রখ্যাত হইবে, তৎসম্বন্ধেও তিনি একটা মীমাংসা করিয়া রাখিয়া-ছিলেন। যাহা হউক এই প্রকারে আর্য্য-সমাজের বীজ দয়ানন্দের হৃদয়ে উপ্ত হইয়া অঙ্কুরিত হইয়াছিল। এখন দয়ানন্দ সেই অঙ্কুরিত বীজ বৃক্ষাকারে পরিণত করিবারই উদ্যোগ করিতেছিলেন। তিনি কিছুদিন হইতে সরস ও উর্ব্বর ভূমির উদ্দেশে ঘুরিতেছিলেন। সুখের

বিষয় আহাম্মদাবাদে আসিয়া উদ্দিষ্ট ভূমি দেখিতে পাইলেন, এবং প্রার্থনা সমাজোপরি আর্য্যসমাজ স্থাপনার প্রস্তাব করিলেন।

সারাভাই ও রূপরামের নিকট স্বামিজীর প্রস্তাব সাদরে গৃহীত হইল বটে, কিন্তু প্রার্থনাসমাজের নাম পরিবর্ত্তন আবশ্যক কিনা,—বিশেষতঃ উহার নাম আর্য্যসমাজ রাখা যাইতে পারে কিনা, তৎসম্বন্ধে তাঁহারা দুই জনেই চিন্তা করিতে লাগিলেন। স্বামিজী নামান্তরিত করিতে চাহিয়া—অর্থাৎ প্রার্থনাসমাজকে আর্য্যসমাজ নামে প্রখ্যাত করিতে উদ্যত হইয়া একটি অতি সঙ্গত প্রস্তাবই করিয়াছিলেন। কারণ উহার সহিত প্রস্তাবিত আর্য্যসমাজের কোন বিশেষ মতবিরোধ ছিল না। কেবল বেদের অভ্রান্ততা লইয়াই যাহা কিছু বিরোধ। সে বিরোধ কোন আপত্তির কারণ হইত না। যেহেতু বেদ অভ্রান্ত বলিয়া পরিগৃহীত না হইলেও উহা যে পৃথিবীর ভিতর একখানি অদ্বিতীয় ধর্ম্মশাস্ত্র, তদ্বিষয়ে প্রার্থনাসমাজের সদস্যদিগের সম্ভবতঃ ভিন্ন মত ছিল না। সুতরাং তদ্দ্বারা বৈদিক ভাবেরই শ্রেষ্ঠতা প্রতিষ্ঠিত রহিত। যাহা হউক উপস্থিত প্রস্তাবটি যেমন সঙ্গত, সেইরূপ প্রকৃত সংস্কারকের উপযুক্ত। কেন না সংসারে যাঁহারা সংস্কারক নামে প্রথিত, যাঁহারা মানবজাতির কি ধর্ম্ম, কি শাস্ত্র, কি রীতিনীতির পরিশোধন ও পরিমার্জ্জন পূর্ব্বক সংস্কারকের সমুন্নত আসনে অধিরূঢ়; তাঁহারা কথনই ধ্বংসনীতির পক্ষপাতী হইতে পারেন না। তাঁহারা বস্তুবিশেষ বিধ্বস্ত করিয়া তাহার স্থানে নূতন বস্তুর সমাবেশ করিতে চাহেন না। পুরাতন ভাঙ্গিয়া তাহার পরিবর্ত্তে নূতন কিছু গঠন করিতেও অভিলাষ করেন না। তাঁহারা পুরাতনকেই নূতন করিয়া তুলিতে চাহেন, কিংবা যাহা মলিন ও অপরিস্ফুট অবস্থায় পড়িয়া রহিয়াছে, তাহা পরিষ্কৃত ও পরিস্ফুট করিবার নিমিত্তই সচেষ্ট হইয়া থাকেন। এই হেতু দয়ানন্দ

প্রার্থনা সমাজকেই আর্য্যসমাজে পরিণত করিবার চেষ্টা করিতে লাগি-লেন। কিন্তু তাঁহার সে চেষ্টা সফল হইল না। পূর্ব্বোল্লিখিত দুই জনের একজনও স্বামিজীর প্রস্তাবে সম্মত হইলেন না। এমন কি ভোলানাথ সারাভাই উপস্থিত বিষয়ের মীমাংসার জন্য সমস্ত রাত্রি চিন্তিত থাকিয়াও কিছুই করিতে পারিলেন না। † সুতরাং স্বামি-জীকে আহাম্মদাবাদ হইতে ফিরিয়া আসিতে হইল।

বোম্বায়ের আন্দোলন কতকটা নির্জ্জীব হইয়া পড়িয়াছিল। দয়ানন্দ আহাম্মদাবাদ হইতে প্রত্যাগত হইয়া তাহা পুনর্ব্বার সঞ্জীবিত

---

† About the end or evear 1874, the great reformer, Dayanand Saraswati, the founder of the Arya Somaj; visited Ahmedabad on his grand missionary tour. The Prarthna Samaj eagerly offered its pulpit to this great man who delivered several discourses on religious and social topics. * * * * During his stay at Ahmedabad Dayanand proposed to Bholanath, and Rao Sahib Mahiput-Ram Rupram at a private audience that the name of the Prarthna Samaj be changed to that of Arya Samaj. * * * * Bholanath promised to consider the question before he gave his assent. He passed the whole of that night in anxiously revolving this point and finally decided to decline Dayanand's proposal. Life of Rao Bahadur Bholanath Sarabhai, quoted in the Pandit Dayanand unveiled. P. 4.

করিয়া তুলিলেন। বোম্বাই বল্লভাচারিদিগের একটি প্রধান স্থান। বলিতে কি বোম্বাই প্রদেশের অধিকাংশ লোকই বল্লভাচারী সম্প্রদায়ের অন্তর্নিবিষ্ট। এই কারণ প্রথমে বল্লভাচারিদিগের সঙ্গেই দয়ানন্দের সংগ্রাম ঘটিবার সূচনা হইল। কিন্তু সূচনা ব্যতীত অপর কিছুই হইল না। কেননা পণ্ডিত গোটুলাল স্বামিজীর সহিত শাস্ত্রার্থ উদ্যত হইয়াও উপস্থিত হইতে পারিলেন না। গোটুলাল উপস্থিত না হইলেও দয়ানন্দ মহারাজ মতেব তীব্র প্রতিবাদ করিলেন। এদিকে যে সকল লোক জিজ্ঞাসু হইয়া দয়ানন্দের নিকট গতায়াত করিতেছিলেন, তাঁহাদিগের ভিতরে ক্রমে দুই দল হইল। এক দল দয়ানন্দের প্রচারিত ধর্ম্মই প্রকৃত আর্য্যধর্ম্ম বলিয়া বিশ্বাস করিলেন, অপর দল উহা আর্য্যধর্ম্ম নয় বলিয়া বিশ্বাস করিতে লাগিলেন। প্রথমোক্ত দলের ভিতর সেবকলাল কর্শনদাস, মথুরাদাস লৌজি এবং গিরিধারীলাল দয়ালদাস কোঠারি প্রভৃতি ছয় জন প্রধান। যাহা হউক বেদে যথার্থই মূর্ত্তিপূজার কোন ব্যবস্থা আছে কিনা, ইহা লইয়া এই উভয় শ্রেণির মধ্যে একটা ঘোব বিতর্ক উপস্থিত হইল। উপস্থাপিত বিষয়ে যত বার জিজ্ঞাসিত হইলেন, স্বামিজী তত বারই স্পষ্টাক্ষরে বলিলেন, ব্যবস্থাব কথা দূবে থাকুক বেদে মূর্ত্তিপূজার উল্লেখমাত্রও নাই। এতদ্দ্বারা লোকের কৌতূহল আরও বাড়িয়া উঠিল। তখন পারিতোষিকের সংবাদ প্রচারিত হইল। পূর্ব্বোক্ত সেবকলাল পাঁচ সহস্র টাকা প্রদানে সম্মত হইলেন, মথুরাদাস দশ সহস্র মুদ্রা প্রদানেও প্রতিশ্রুত রহিলেন। মূর্ত্তিপূজা বেদানুমোদিত বলিয়া সপ্রমাণ করিতে পারিলে সহস্র সহস্র টাকা প্রাপ্তির সম্ভাবনা। ইহা কি সাধারণ সুযোগ। কিন্তু আক্ষেপের বিষয় বোম্বায়ের কোন ব্যক্তিই প্রতিশ্রুত পারিতোষিক গ্রহণে অগ্রসর হইলেন না,—

বেদের কোন স্থানে বা কোন মন্ত্রে মূর্ত্তিপূজার কথা আছে বলিয়া কেহই প্রমাণিত করিতে পারিলেন না। সুতরাং সে স্থলে স্বামিজীর কথাই অখণ্ডনীয় হইয়া রহিল। এতদ্দ্বারা তাহার পক্ষাবলম্বিদিগের আনন্দ ও উৎসাহ বর্দ্ধিত হইল, এবং দিন দিন নূতন নূতন লোক আসিয়া স্বামিজীর মতাবলম্বী হইতে লাগিল। এইরূপে অল্প দিনের মধ্যেই দয়ানন্দের পক্ষাবলম্বিগণ দলবদ্ধ হইয়া পড়িলেন, এবং কিয়দ্দিন পরে সেই দলবদ্ধ লোকেরাই ভারতক্ষেত্রে আর্য্যসমাজের বীজ রোপণ করিলেন।

যাহাতে বোম্বায়ের উপস্থিত আন্দোলন নির্ব্বাপিত হইয়া না যায়, তজ্জন্য সেবকলাল কর্শনদাস ও অপরাপর কএক ব্যক্তি সচেষ্ট হইলেন। তাঁহারা স্বামিজীর সমীপে উপস্থিত হইয়া তদ্বিষয়ে একটা কিছু করিবার প্রস্তাব করিলেন। সনাতন ধর্ম্মান্দোলন সুরক্ষিত ন হইলে,—বৈদিক ধর্ম্ম বিস্তারের ব্যবস্থা না করিলে ভারতভূমির প্রকৃত কল্যাণ যে কিছুতেই সাধিত হইতে পারে না, তাহা তাঁহারা নিঃসংশয়িতরূপেই বুঝিয়াছিলেন। ফল কথা স্বামিজী তাঁহাদিগের প্রস্তাব সর্ব্বাংশে সঙ্গত বলিয়াই গ্রহণ করিলেন। অধিকন্তু কি উপায়ে বর্ত্তমান আন্দোলনের স্থায়িত্ব সম্পাদন করা যাইতে পারে, তৎসম্পর্কেই তিনি চিন্তিত হইয়া উঠিলেন। পরিশেষে পূর্ব্বসঙ্কল্পিত সভা-স্থাপনই কর্ত্তব্য বলিয়া বিবেচিত হইল। সেই সভা দ্বারা বর্ত্তমান আন্দোলন যে সুরক্ষিত হইবে, বিশেষতঃ তদ্দ্বারা বৈদিক মত যে সংহত ভাবে ও সম্মিলিত শক্তিতে ভারতের প্রচারিত হইতে পারিবে, তাহা স্বামিজী কর্শনদাস প্রভৃতিকে বুঝাইয়া বলিলেন। তাঁহারাও সকলেই স্বামিজীর সহিত একমত হইয়া প্রস্তাবিত সভার আবশ্যকতা স্বীকার করিলেন। তদনুসারে ১৮৭৫ খৃষ্টাব্দের ৭ই মার্চ্চ তারিখে দয়ানন্দের সেই প্রস্তাবিত

সভা প্রতিষ্ঠিত হইল ;—এই প্রকারে ১৯৩১ সম্বতাব্দের চৈত্র মাসান্তর্গত শুক্ল প্রতিপদে বোম্বাই নগরে আর্য্যসমাজ * জন্মপরিগ্রহ করিল।

অতঃপর সভার অঙ্গাদি গঠন হইতে লাগিল। সভার সভাপতি, সম্পাদক ও সভ্যাদি নির্ব্বাচিত হইলেন। পূর্ব্বোক্ত গিরিধারীলাল দয়ালদাস আর্য্যসমাজের সভাপতি হইলেন, কর্শনদাস সম্পাদকের পদ গ্রহণ করিলেন, এবং বোম্বায়ের প্রায় আট লক্ষ অধিবাসীর ভিতর তেইশটি মাত্র লোক আসিয়া উহার সভ্যশ্রেণিতে সন্নিবিষ্ট হইলেন। স্বামী দয়ানন্দ সহস্রবার অনুরুদ্ধ হইলেও উহার সভাপতি হইলেন না, কিম্বা অধিনায়ক-পদও গ্রহণ করিলেন না। তিনি কেবল আর্য্যসমাজের একজন সভ্যমাত্র হইয়াই পরিতৃপ্ত রহিলেন। সভার জন্য নিয়মাবলী আবশ্যক ;—নিয়মাবলী না হইলে সভা চলিতে পারে না। সুতরাং আর্য্যসমাজের নিয়মাবলী গঠনের উদ্যোগ হইতে লাগিল। দয়ানন্দ নিজেই উহা গঠন করিতে লাগিলেন ; এবং আটাশটি নিয়ম গঠিত করিয়া তদ্দ্বারা আর্য্যসমাজ নিয়মিত করিলেন। এতদ্ভিন্ন কতিপয় উপনিয়মও প্রস্তুত হইল। সভাপতি মহাশয় সম্পাদকের সহযোগে উপনিয়মগুলি প্রস্তুত করিয়া লইলেন। আর্য্যসমাজের নিয়মাবলী সম্পর্কে এস্থলে একটি কথার উল্লেখ নিতান্ত প্রয়োজনীয়। যাঁহারা আর্য্যসমাজেস সহিত সংস্পৃষ্ট রহিয়াছেন, অথবা আর্য্যসমাজের আভ্যন্তরিক সংবাদ রাখিয়া থাকেন, তাঁহারা অবগত আছেন যে উহা দশটি নিয়ম দ্বারা পরিচালিত। একন কি সেই দশটি নিয়মই আর্য্যসমাজের মূল নিয়ম বা মূল মত বলিয়া পরিগণিত। এখন কেহ হয়ত জিজ্ঞাসা করিবেন যে, যদি আর্য্যসমাজের আদিতে আটাশটি নিয়ম অবলম্বিত

* কেহ বলিয়া থাকেন, স্বামিজী ব্রহ্মসমাজ বা প্রার্থনাসমাজের অনুকরণ করিয়াই প্রস্তাবিত সভার নাম আর্য্যসমাজ রাখিয়াছিলেন। এ কথা কত দূর সত্য বলিতে পারি না।

হইয়া থাকে, আর আদিতে অবলম্বিত বলিয়া সেইগুলিই যদি মূল নিয়ম মধ্যে পরিগণিত হইয়া রহে, তাহা হইলে দশ নিয়ম আবার কোথা হইতে আসিল? বিশেষতঃ দশ নিয়মই বা কি প্রকারে মূল নিয়ম বলিয়া গণ্য হইল? আমাদিগের বোধ হয় উত্তরকালে এ বিষয়ে স্বামিজীর মতান্তর ঘটিয়াছিল।* কেন না তাহা না হইলে আটাশটির পরিবর্ত্তে দশটী নিয়ম প্রতিষ্ঠিত বা প্রচলিত হইবার কারণ কি? ফলতঃ আর্য্যসমাজ প্রতিষ্ঠার পর বোম্বায়ের আন্দোলন প্রবলতর হইয়া উঠিল। যে সকল ব্যক্তি আর্য্যসমাজ সংস্থাপন পক্ষে উদ্যোক্তা ছিলেন, যাঁহারা সহায়তা করিয়াছিলেন, এবং যাঁহারা সরস্বতী মহাশয়ের শক্তি-সমাকৃষ্ট হইয়া তৎপ্রদর্শিত পন্থার অনুসরণ করিয়া চলিতেছিলেন, তাঁহারা আত্মীয়স্বজন কর্ত্তৃক নানাপ্রকারে নিগৃহীত হইতে লাগিলেন। সেবক-লাল প্রভৃতির প্রতি অপমান ও আক্রমণ-ভীতি প্রদর্শিত হইল। এই নিমিত্ত তাঁহাদিগকে বোম্বায়ের রাজপথে সশস্ত্র হইয়া বাহির হইতে হইল। তাঁহাদিগের নামে নিন্দাকর নানা কথা ঘোষিত হইতে লাগিল। অধিকন্তু আর্য্যসমাজের পরিপোষক হইয়া তাঁহারা যে যার পর নাই একটা অনার্য্যোচিত কার্য্য করিয়াছেন, এই কথা লইয়া বোম্বায়ের অধিবাসিবর্গ আলোচনা করিতে বসিল। কিন্তু তাঁহারা বিন্দুমাত্রও বিচলিত না হইয়া পূর্ব্ববৎ উৎসাহ ও অনুরাগ সহকারে আর্য্যসমাজরূপ নবোত্থিত তরুর সংবর্দ্ধন কার্য্যেই নিয়োজিত রহিলেন।

দয়ানন্দ পুনর্ব্বার বোম্বাই হইতে আহাম্মদাবাদে উপস্থিত হইলেন।

---

* উপস্থিত বিষয়ে সেবকলাল কর্শনদাসের সহিত আলাপ হইলে তিনি বলেন যে, স্বামিজী পাঞ্জাব হইতে প্রত্যাগত হইয়া যখন দ্বিতীয়বার বোম্বায়েতে আগমন করেন, তখন তাঁহার মুখে দশ নিয়মের কথা শুনা গিয়াছিল। এতদ্দারা বোধ হয় পাঞ্জাবে যাইয়া নিয়ম সম্বন্ধে তাঁহার মত পরিবর্ত্তন ঘটিয়াছিল।

আহাম্মদাবাদ হইতে রাজকোটে যাইয়া বেদোক্ত ধর্ম্মের শ্রেষ্ঠতা প্রতিপাদন করিতে লাগিলেন। অনেকে বলেন, এই সময় স্বামিজীর হৃদয়ে জন্মভূমি দর্শনের ইচ্ছা বলবতী হইয়াছিল। আর তাঁহার জন্মভূমিও রাজকোট হইতে অনধিক দূরবর্ত্তী ছিল। কেননা পূর্ব্বেই উক্ত হইয়াছে যে, রাজকোট হইতে মর্ভির ব্যবধান ৩৫ মাইল মাত্র। ফলতঃ তিনি এই যাত্রায় রাজকোট হইতে জন্মভূমির অভিমুখে গমন করিয়াছিলেন বলিয়া শুনা যায়। এদিকে কমলানেনাচারীর সহিত শাস্ত্রার্থের দিন সন্নিকট দেখিয়া বোম্বায়ের বন্ধুগণ তাঁহার নিকট তারযোগে সংবাদ প্রেরণ করিলেন। সুতরাং তিনি আহাম্মদাবাদ হইতে শীঘ্রই ফিরিয়া আসিলেন।

জুন মাসের ১২ই তারিখে বোম্বাই নগরে এক বিজ্ঞাপন প্রচারিত হইল। তদনুসারে তথাকার কাউসেট্জি ইনিষ্টিটিউট হলে শত শত লোক সমাগত হইতে লাগিল। সমাগত লোকদিগের সকলেই আগ্রহান্বিত। কেননা দয়ানন্দের মত দিগ্বিজয়ী পণ্ডিতের সমক্ষে কমলানেনাচারী উপস্থিত হইয়া মূর্ত্তিপূজার সমর্থন করিবেন, ইহা দেখিতে কাহার না আগ্রহ হইবে? কমলানেনাচারী রামানুজ-পন্থী,—বিশেষতঃ বোম্বাইবাসিদিগের নিকট তিনি পণ্ডিত বলিয়াও পরিচিত। দয়ানন্দের সহিত শাস্ত্রার্থ বিষয়ে কমলানেনাচারী কিন্তু কএকটি আপত্তি উত্থাপিত করিলেন। তিনি বলিলেন বিচারস্থলে বেদের যাবতীয় গ্রন্থ একত্র না করিলে, এবং কতিপয় অপক্ষপাতচিত্ত সুপণ্ডিত ব্যক্তি মীমাংসকের পদে অধিষ্ঠিত না থাকিলে, কোন মতেই স্বামিজীর সহিত শাস্ত্রালোচনায় প্রবৃত্ত হইবেন না। বলিতে কি কমলানেনাচারীর কথানুসারেই কার্য্য হইতে লাগিল। সভার উদ্যোক্তারা বহু চেষ্টা করিয়া বেদের প্রায় যাবতীয় গ্রন্থ উপস্থিত করিলেন। কতিপয় সুপণ্ডিত ব্যক্তিও

মধ্যস্থপদে প্রতিষ্ঠিত হইলেন। কিন্তু তথাপি কমলানেনাচারী বিচারার্থ অগ্রসর হইলেন না। সভাগত লোকেরা উৎসুক হইয়া উঠিলেন। মূর্ত্তিপূজার পোষকেরা অধীর হইয়া পড়িলেন। এমন কি সেই বিশাল সভার সর্ব্বত্রই একটা অস্থিরতার নিদর্শন পরিদৃষ্ট হইল। তখন অসম্মতির কারণ বিষয়ে কমলানেনাচারী জিজ্ঞাসিত হইলেন। তদুত্তরে কমলানেনাচারী বলিলেন, ভারতের চতুর্দ্দিকস্থ পণ্ডিতবৃন্দ সভায় সমাগত না হইলে তিনি কিছুতেই শাস্ত্রার্থে প্রবৃত্ত হইবেন না। উপস্থিত সভাক্ষেত্রে ভারতের উত্তর ও দক্ষিণ ও পূর্ব্ব পশ্চিমদিকস্থ পণ্ডিতবর্গের সমাবেশ সর্ব্বতোভাবেই অসম্ভব, এবং অসম্ভব বলিয়াই কমলানেনাচারী উহার প্রস্তাবক। কমলানেনাচারী বুঝিয়াছিলেন যে দয়ানন্দ সরস্বতীর সম্মুখীন হইয়া মূর্ত্তিপূজার সমর্থন তাঁহার পক্ষে সর্ব্বাংশেই অসাধ্য। সুতরাং প্রস্তাবিত শাস্ত্রার্থ হইতে অব্যাহতি পাইবার উদ্দেশে তিনি ঐরূপ কৌশলাবলম্বন না করিয়া আর কি করিবেন? তাঁহার মুখে পূর্ব্বোক্তরূপ কৌশলাত্মক কথা শুনিয়া সভাস্থ সকলেই বিরক্ত হইয়া উঠিলেন। কেহ কেহ রোষাবিষ্ট হইয়া পড়িলেন। সুতরাং কমলানেনাচারীর পক্ষে সভাগৃহ অসহ্য হইয়া উঠিল। তিনি সভাগৃহ ত্যাগ করিয়া যাইবার উপক্রম করিলেন। তখন সমাগত বালকেরা আর স্থির থাকিতে পারিল না। এই স্থলে বলা আবশ্যক যে, সে দিবস শনিবার থাকায় বালকেরা অপেক্ষাকৃত পূর্ব্বেই অবকাশ পাইয়াছিল। অবকাশ পাইবামাত্র তাহাদিগের অনেকেই বিদ্যালয় হইতে উৎসুক হইয়া সভাস্থলে উপস্থিত হইয়াছিল, এবং বিচারের ফলাফল জানিবার নিমিত্ত তাহারা ব্যগ্রচিত্ত হইয়া ইতস্ততঃ ঘুরিতেছিল। কিন্তু যখন দেখিল যে কমলানেনাচারী বিচারোদ্যত না হইয়া প্রস্থানোদ্যত,—বিশেষতঃ যখন জানিতে পারিল

যে উল্লিখিত প্রকার চাতুরী অবলম্বন করিয়া তিনি স্বামিজীর সহিত শাস্ত্রার্থ করিতে অসম্মত, তখন তাহারা তাঁহার প্রতি নানাপ্রকার ব্যঙ্গ আরম্ভ করিল। অধিক কি তাহারা প্রস্থানোন্মত কমলানেনাচারীর পশ্চাদ্বর্ত্তী হইয়া উপহাস সহকারে করতালি প্রদান করিতে করিতে যাইতে লাগিল। যাহা হউক স্বামী দয়ানন্দ নিরস্ত থাকিবার লোক নহেন। কমলানেনাচারী প্রস্থান করিলে পর তিনি জ্বালাময়ী ভাষায় মূর্ত্তিপূজার প্রতিবাদে প্রবৃত্ত হইলেন। তিনি অখণ্ডনীয় ভাবে ও অগ্নিস্রাবিনী ভাষাতে মূর্ত্তিপূজার অসারতা সপ্রমাণ করিলেন। সভাস্থলে প্রায় পাঁচ সহস্র লোক সমবেত ছিলেন। উল্লিখিত সেবকলাল সেই বক্তৃতার বিষয়ে বলিয়াছেন যে, তিনি মূর্ত্তিপূজার প্রতিকূলে সেরূপ অকাট্য ও উত্তাপময়ী বক্তৃতা কখন শ্রবণ করেন নাই। রাও বাহাদুর বেচরদাস অম্বরদাস সেই সভার অধিনায়কতা করিলেন। অম্বরদাস একজন সম্ভ্রান্ত ব্যবসায়ী ও ধনাঢ্য ব্যক্তি, এবং তিনি আহাম্মদাবাদ নগরের অধিবাসী। আশ্চর্য্যের বিষয় অম্বরদাস মূর্ত্তিপূজার পরিপোষক হইয়াও উক্ত সভার অধিনায়কতা করিতে কিছুমাত্রও ক্ষুণ্ণ হইলেন না! ইহা কি অম্বর দাসের পক্ষে উদারতার পরিচায়ক?

দয়ানন্দ বোম্বাই হইতে জুলাই মাসের প্রথম দিবসে পুনাযাত্রা করিলেন। পুনার ষ্টেশনে অবতীর্ণ হইয়া স্বামিজী এক অভূতপূর্ব্ব দৃশ্য দর্শন করিলেন। তিনি দেখিলেন শত শত লোক 'তাঁহার অভ্যর্থনার্থ উপস্থিত রহিয়াছে। কিন্তু তাহারা দুই দলে বিভক্ত। এক দল হস্তীর পৃষ্ঠে হাওদা বসাইয়া দয়ানন্দকে লইতে আসিয়াছে, অপর দল একটা সুসজ্জিত গর্দ্দভ লইয়া অপেক্ষা করিতেছে। গর্দ্দভদল অবশ্যই স্বামিজীর বিরোধী। স্বামিজী কিন্তু কোন দলের আনীত

কোন বাহনেই আরোহণ করিলেন না। অধিকন্তু যাহারা সুসজ্জিত হস্তী লইয়া প্রতীক্ষা করিতেছিল, দয়ানন্দ তাহাদিগকে বলিলেন,—"আমি সামান্য সন্ন্যাসী, হস্তীতে আরোহণ আমার পক্ষে শোভা পায় না। সহস্র সহস্র লোক পদব্রজে যাইতেছে, আমিও পদব্রজে যাইব। আর উচ্চস্থানে আরোহণ করিলেই যদি সম্মানেব বৃদ্ধি হয়, তাহা হইলে বৃক্ষোপরি যে সকল কাক বসিয়া থাকে তাহারা ত সকলের অপেক্ষাই সম্মানিত।" এই বলিয়া স্বামিজী পদব্রজেই পুনার ভিতর প্রবিষ্ট হইলেন। এদিকে কিন্তু উভয় দলের মধ্যে ঘোর বিবাদ উপস্থিত হইল। শেষে তাহারা বিবাদ নিষ্পত্তির নিমিত্ত বিচারালয়ে পর্য্যন্তও গমন করিল।

পুনাতে জুলাই মাসের ৪ঠা তাবিখ হইতে স্বামিজীর বক্তৃতা আরম্ভ হইল। তথাকার বুদ্ধপেটা হলে তাঁহার বক্তৃতা হইতে লাগিল। বক্তৃতাস্রোত আগষ্ট মাসের পঞ্চদশ দিবস পর্য্যন্ত চলিল। তাঁহার প্রায় চল্লিশ দিবস-ব্যাপিনী বক্তৃতায় পুনরায় অধিবাসিবর্গ আর্য্যধর্ম্ম ও আর্য্যশাস্ত্র বিষয়ে অনেক নূতন কথা শিক্ষা করিল। শেষ দিবসে অর্থাৎ আগষ্ট মাসের ১৫ই তারিখে বহু লোক কর্ত্তৃক অনুরুদ্ধ হইয়া দয়ানন্দ আত্মজীবনের ইতিহাস সম্পর্কে কতকগুলি কথা বলিলেন। পুনার অনেক শিক্ষিত ও সম্ভ্রান্ত ব্যক্তি তাঁহার সহিত পরিচিত হইয়া পরিতুষ্ট হইলেন। জষ্টিস্ মহাদেব গোবিন্দ রাণাদের সঙ্গে দয়ানন্দের আলাপ হইল। রাণাদে তৎকালে পুনার জজ ছিলেন। রাণাদের সহিত আলাপ ক্রমে আত্মীয়তায় পরিণত হইল, এবং স্বামিজীর দেহান্ত পর্য্যন্ত তাহা অক্ষুণ্ণই অবস্থাতেই ছিল। এতদ্ভিন্ন পুনার রেজিমেণ্ট বাজারেও দয়ানন্দের ব্যাখ্যা হইল। এতদ্দেশীয় সেনারা সাগ্রহ হইয়া তাঁহার উপদেশ শুনিতে লাগিল। ফলতঃ দয়ানন্দকে

লইয়া পুনার প্রায় সকলেই প্রোৎসাহিত হইয়া উঠিল। কেবল কতকগুলি স্বার্থান্ধ ব্রাহ্মণ স্বামিজীর প্রতিকূলাচরণ না করিয়া থাকিতে পারিল না। এই কারণ তথাকার অনেকেই সেই ব্রাহ্মণদিগের প্রতি বিরক্তি প্রকাশ করিতে লাগিল। বিশেষতঃ উল্লিখিত সেনারা একান্ত কষ্ট হইয়া উঠিল। তাহারা স্বামিজীর পক্ষাবলম্বন পূর্ব্বক ব্রাহ্মণদিগের সহিত বিবাদ উপস্থিত করিল। উত্তেজিত সেনাদিগের হস্তে ব্রাহ্মণেরা প্রহারিতও হইতে লাগিল। পরিশেষে পুলিসেব হস্তে উভয় দলই আক্রান্ত হইয়া বিচারালয়ে প্রেরিত হইল। উপস্থিত ঘটনায় পুনা নগর আন্দোলিত হইতে লাগিল। দয়ানন্দ এই সকল অপ্রত্যাশিত ঘটনায় সাতিশয় দুঃখিত হইয়া রহিলেন, এবং কিঞ্চিদধিক দুই মাস কাল অবস্থিতি করিয়া পুনা হইতে বোম্বায়ে প্রত্যাগত হইলেন। যে দিবস বোম্বায়ে ফিরিয়া আসিলেন, সে দিবস তথাকার ষ্টেশনে সমারোহের সীমা রহিল না। শিক্ষিত লোকদিগের ত কথাই নাই,—সহবে সামান্য মুদিরা পর্য্যন্ত আপনাদের দোকান বন্ধ করিয়া দয়ানন্দের অভ্যর্থনার নিমিত্ত ষ্টেশনাভিমুখে গমন করিতে লাগিল। সুতরাং বুঝা যায় স্বামিজীর চারিত্র্য-শক্তি বোম্বায়ের সামান্য মুদির হৃদয়কেও অধিকার করিয়াছিল।

কএক দিন মাত্র অবস্থিতি করিয়া স্বামিজী বোম্বাই হইতে ইন্দোরে যাইলেন। ইন্দোরে বালকৃষ্ণ শাস্ত্রী নামক এক ব্যক্তির পাণ্ডিত্য বিষয়ে খ্যাতি ছিল। এমন কি তন্নিমিত্ত স্থানীয় রাজসভাতেও বাল-কৃষ্ণ সম্মানিত হইতেন। দয়ানন্দের সমাগমে বালকৃষ্ণের পাণ্ডিত্যা-ভিমান কিছু প্রতপ্ত হইয়া উঠিল। সুতরাং তিনি দয়ানন্দের সহিত বিচারার্থী না হইয়া থাকিতে পারিলেন না। দয়ানন্দও তদ্বিষয়ে অপ্রস্তুত ছিলেন না। এই কারণ ইন্দোরে শীঘ্রই এক সভা আহূত

হইল। ইন্দোরপতি সেই সভার সভাপতি হইলেন। দয়ানন্দ সেই সভায় সমাগত হইয়া বেদোক্ত ধর্ম্মই প্রকৃত আর্য্যধর্ম্ম বলিয়া সপ্রমাণ করিলেন। বালকৃষ্ণ তদ্বিরুদ্ধে যাহা যাহা বলিলেন, দয়ানন্দের তীক্ষ্ণ-ধার তর্কাস্ত্রের আঘাতে তৎসমস্তই বিখণ্ডিত হইয়া গেল। তজ্জন্য ইন্দোরাধিপতি স্বামিজীর প্রতি অত্যন্ত প্রসন্ন হইলেন, এবং স্বামিজীর অসাধারণ পাণ্ডিত্যের কথঞ্চিৎ পূজা করিবার অভিলাষে শালাদি বহুমূল্য সামিগ্রী সকল আনিয়া তাঁহার সমক্ষে উপস্থিত করিলেন। কিন্তু সে সকল গ্রহণ করা দূরে থাকুক, বারংবার অনুরুদ্ধ হইলেও দয়ানন্দ তাহার কিছুই স্পর্শ করিলেন না। অতঃপর তিনি ইন্দোর হইতে বরদায় গমন করিলেন। বরদাতেও পণ্ডিতদিগের সহিত শাস্ত্রার্থ হইল। বরদা হইতে তিনি আবার বোম্বায়ে ফিরিয়া আসি-লেন। তিনি একবারে বোম্বাই পরিত্যাগ করিতে পারিতেন না। কারণ তৎকালে বোম্বাই নগর তাঁহার কার্য্যক্ষেত্রের কেন্দ্রভূমি হইয়া-ছিল। ফলতঃ তিনি এই প্রকারে বোম্বায়ের অন্তর্গত পুনা, আহাম্মদা-বাদ, সেতরা, সুরাট ও রাজকোট প্রভৃতি স্থানে বৈদিক ধর্ম্মের প্রচার ও প্রতিষ্ঠারূপ পবিত্র কার্য্যে দুই বৎসরের কিঞ্চিদূন অতিবাহিত করিয়া ১৯৩৩ সম্বতের শ্রাবণ কিংবা ভাদ্র মাসে কাশীধামে আসিয়া উপস্থিত হইলেন। এই সময়ে দয়ানন্দের অন্তরে একটি অভিনব সংকল্প উদ্ভাবিত হইতেছিল। এমন কি তিনি সেই সংকল্পটিকে শীঘ্রই কার্য্যে পরিণত করিবার অভিপ্রায়ে কাশীতে আগমন করিলেন। সে অভিনব সংকল্পটি বেদ-ভাষ্যের প্রণয়ন বা প্রচার ব্যতীত অপর কিছুই নহে।

---

# অষ্টম পরিচ্ছেদ।

বেদচর্চ্চা বিষয়ে অনাস্থা—বেদের বিভিন্ন ভাষ্যকর্ত্তা—ইয়োরোপীয় পণ্ডিতদিগের বেদব্যাখ্যা—
স্বামিজীর ঋগ্বেদাদিভাষ্য-ভূমিকা—ভাষ্য-রচনা—দিল্লীর দরবারে আগমন—
ভারতে একতা স্থাপনের প্রস্তাব—উপায় নির্দ্ধারণ—মিরাট গমন—
চাঁদপুরের মেলায় মৌলবি ও পাদরিদিগের সঙ্গে মহাবিচার—
পঞ্চনদে প্রবেশ ও লাহোর যাত্রা।

---

স্বামিজী বেদভাষ্য প্রণয়ন করিবার সংকল্প করিলেন কেন? বেদের নানা প্রকার ভাষ্য ত এতদ্দেশে বিদ্যমান রহিয়াছে। রাবণ উভ্বট ও সায়ণাদি * সুধীগণ সময়ে সময়ে ভারতক্ষেত্রে অভ্যুদিত হইয়া

---

* উভ্বট ও রাবণ নামক দুই পণ্ডিত ব্যক্তি বেদের অপেক্ষাকৃত প্রাচীন ব্যাখ্যাতা। ইহাঁদিগের ভিতর রাবণই নাকি সর্ব্বাপেক্ষা প্রাচীন। ইহাঁদিগের ভাষ্যও নাকি এখন দুষ্প্রাপ্য। তবে অল্প দিন হইল কাশীর এক জন পণ্ডিত উভ্বটকৃত ভাষ্যসহ সমগ্র যজুর্ব্বেদ নাকি প্রকাশিত করিয়াছেন। মহীধরও অন্যতম বেদভাষ্যকার, তিনি কেবল যজুর্ব্বেদের ভাষ্য রচনা করিয়াছেন। মহীধর সায়ণের পূর্ব্ববর্ত্তী। সায়ণাচার্য্য অপেক্ষাকৃত আধুনিক ভাষ্যকর। সায়ণ মাধবাচার্য্য নামক প্রসিদ্ধ পণ্ডিতের ভ্রাতা ও বিজয়নগরাধিপতি বুক রাজার মন্ত্রী ছিলেন। কহ কেহ বলেন সাযণাচায্য বুকের পিতা সঙ্গম রাজারও মন্ত্রীর কার্য্য করিয়াছিলেন। বুক রাজা খ্রীষ্টীয় চতুর্দ্দশ শতাব্দীর শেষভাগে বিদ্যমান ছিলেন বলিয়া বিদিত। তাহা হইলে সায়ণাচার্য্যকেও ঐ সময়ের লোক বলিয়া ধরিতে হইবে। কোন কোন গ্রন্থে প্রকাশ যে সায়ণ সাধনাবলে ভুবনেশ্বরী নাম্নী দেবীবিশেষকে প্রসন্ন করিয়া বর লাভ করেন, এবং সেই বরপ্রভাবেই প্রবুদ্ধ বুদ্ধি হইয়া বেদচতুষ্টয়ের ভাষ্য রচনারূপ দুরূহ ব্রতে কৃতকার্য্য হয়েন।

বেদ-বোধের নিমিত্ত ত এক একখানি ভাষ্য প্রচারিত করিয়া গিয়াছেন। তবে আবার স্বতন্ত্র ভাষ্য প্রচারিত করিবার কারণ কি? বিশেষতঃ দয়ানন্দ কোন অভিনব গ্রন্থ-প্রচারের ত পক্ষপাতী ছিলেন না। অধিকন্তু তাঁহার গুরু বিরজানন্দ স্বামীও নবীন গ্রন্থের ঘোর বিরোধী ছিলেন। এমন কি তিনি বলিতেন যে পৃথিবীতে আর্ষ গ্রন্থ বিদ্যমান থাকিতে অনার্ষ গ্রন্থের কিছুমাত্র প্রয়োজনীয়তা নাই। প্রত্যুত অনার্ষ গ্রন্থাবলী বিলুপ্ত হইয়া গেলেই ভারতের মঙ্গল। এই নিমিত্ত শিষ্যবর্গের প্রতি বিরজানন্দের কঠোর আদেশ ছিল যে তাঁহাদিগের ভিতর কেহ যেন আপনার বিদ্যাবত্তা বা পাণ্ডিত্য-প্রতিষ্ঠার নিমিত্ত কখন কখন গ্রন্থ প্রচারিত না করেন। গুরুদেবের এই জ্ঞানগভীর আদেশ শিরোধারণ পূর্ব্বক দয়ানন্দ ত এতকাল চলিয়া আসিতেছিলেন। * তবে বেদবিবৃতিরূপ অভিনব গ্রন্থ প্রচারে তিনি আবার ব্রতী হইলেন কেন?

ব্রতী হইবার বিশিষ্ট কারণ রহিয়াছে। কেন না ভারতক্ষেত্রে বেদালোচনা বহু শতাব্দী হইতে বিলুপ্তপ্রায়। বহু দিবস হইতে হিন্দুর জীবনে বেদপ্রিয়তা ও বেদানুগামিতার পরিস্ফুট ভাব পরিদৃষ্ট হয় না। সাধারণতঃ হিন্দু এখন বৈদিক শাসনের অনুবর্ত্তী হইয়া চলিতে চাহে

---

* বেদভাষ্য প্রচারের পূর্ব্বে দয়ানন্দ কোন গ্রন্থ প্রচার করেন নাই এমন নহে। তিনি তাহার পূর্ব্বে বোম্বাই নগরে আর্য্যাভিবিনয় নামক এক ক্ষুদ্র পুস্তক প্রকাশিত করিয়াছিলেন। সেই ক্ষুদ্র পুস্তকখানি কতকগুলি বৈদিক স্তোত্রের সংগ্রহ বা সমাবেশ ভিন্ন অপর কিছু নহে। কেহ কেহ বলেন স্বামিজী রাজা জয়কিশণ দাসের অনুরোধ-পরতন্ত্র হইয়া পুস্তক রচনা কার্য্যে প্রবৃত্ত হয়েন। রাজা জয়কিশণ স্বামিজীকে অনেক বুঝাইয়া বলেন যে আপনি যে সকল মহামূল্য কথা প্রচারিত করিতেছেন, সে সকল লিপিবদ্ধ করিয়া পুস্তকাকারে প্রকাশ না করিলে সংসারের বিশেষ ক্ষতি হইবে।

না।। বিশেষতঃ ব্রাহ্মণগণও এখন সাতিশয় বেদবিতৃষ্ণ। বেদানুশীলন বা বেদাধ্যাপনা করা দূরে থাকুক, কত শত ব্রাহ্মণপুত্র বেদ-চতুষ্টয়ের নাম-নির্দ্দেশেও এখন অসমর্থ। ব্রাহ্মণদিগের এইরূপ শোচনীয় বেদবিচ্যুতি সামান্য দিন ঘটে নাই। ফলতঃ তাঁহারা বহুদিন হইতে বেদবিহীন হইয়া পড়িয়াছেন। যেহেতু তাঁহারা বহুদিন হইতেই বৃত্তিচ্যুতি বা বিপত্তি কতকটা তাঁহাদিগের আত্মদোষেই ঘটিয়াছে,—কতকটা আবার বান্ধব-বিহীনতার নিমিত্তই হইয়াছে। কারণ ক্ষত্রিয়েরাই ব্রাহ্মণদিগের যথার্থ বান্ধব। ক্ষত্রিয়গণ কেবল ব্রাহ্মণ-বন্ধু নহেন,—তাঁহারা আর্য্যসমাজের পরিরক্ষকও বটেন। কিন্তু কুরু-পাণ্ডবীয় সমরের পর হইতে ভারতে ক্ষাত্রশক্তি নির্ব্বাপিত-প্রায় বলিলেই হয়। এই নিমিত্ত ব্রাহ্মণগণ তদবধি বান্ধবহীন হইয়া যেমন অবসন্ন, সমাজও সেইরূপ রক্ষকহীনতা হেতু বিপন্ন। সুতবাং বেদ-চর্চ্চা বা বেদালোচনা করিবেন কে? এতদ্ভিন্ন বেদবিলোপের আর কএকটি গুরুতর কারণ ঘটিয়াছিল। ভারতভূমি যে বহু কাল হইতে কএকটি প্রবল ধর্ম্মবিপ্লবে বিপ্লবিত, তাহা ইতিহাসজ্ঞ পাঠকমাত্রেই অবগত আছেন। সেই সকল সংঘটিত বিপ্লবের মধ্যে কএকটি অবৈ-দিক,—কোন কোনটি বা বেদবিরোধী। বৌদ্ধধর্ম্মের আবির্ভাব ও অধিকার একটি প্রধান বিপ্লব বলিয়া পরিগণিত। উহাতে অবৈদি-কতা অপেক্ষা বেদবিরোধিতাই অধিক। সুতরাং বৌদ্ধবিপ্লবকে বেদবিরোধী বিপ্লব বলাই যুক্তিসঙ্গত। জৈনবিপ্লবও বেদবিরোধী বিপ্লবের অন্তর্গত। রামানুজ, মধ্বাচার্য্য এবং বল্লভাচার্য্য প্রভৃতি মহাজনগণ ভারতের বিভিন্ন স্থানে সময়ে সময়ে অভ্যুদিত হইয়া যে সকল বিপ্লব প্রবর্ত্তিত করিয়া গিয়াছেন, আমরা সে সকলকে অবৈদিক বিপ্লবের অন্তর্নিবিষ্ট বলিয়াই উল্লেখ করিব। এতদ্ভিন্ন পাঞ্জাবের গুরু

নানক বা নবদ্বীপের নিমাই সন্ন্যাসী যে বিপ্লবপ্রবাহে ভারতভূমির কিয়দংশ বিলোড়িত করিয়া তুলিয়াছিলেন, আমরা তাহাকে অবৈদিক বিপ্লব নামে অভিহিত করিতে অণুমাত্রও সঙ্কুচিত হইব না। এতদ্দ্বারা এখন বুঝা যাইতেছে যে প্রকার অবৈদিকতা ও বেদবিরোধিতার ভিতর ভারতভূমিকে শতাব্দীর পর শতাব্দী অতিবাহিত করিতে হইয়াছে। বেদপ্রদীপ এইরূপে নির্ব্বাপিত-প্রায় হইয়া ভারতগৃহকে ঘোর তমসাবৃত করিয়া রাখিয়াছে, এবং বেদবিটপী জীর্ণ শীর্ণ ও বহুকাল হইতে পত্রপল্লবাদি-পরিশূন্য হইযা হিন্দুর সমগ্র জীবনকে একটা শুষ্কও শোকাবহ ব্যাপার করিয়া তুলিয়াছে। এবম্বিধ অবস্থায় যে বেদের অর্থ-বিপর্য্যয় ঘটিবার সম্পূর্ণ সম্ভাবনা তাহা বোধ হয় সকলেই স্বীকার করিবেন। এতদ্ভিন্ন বেদার্থ-বিকৃতির আরও একটি বিশিষ্ট কারণ ঘটিয়াছিল। নিঘণ্টু ও নিরুক্ত প্রভৃতি যে সকল গ্রন্থ বৈদিক সাহিত্যের প্রকৃতার্থ নির্ণায়ক বলিয়া প্রসিদ্ধ ও পরিগৃহীত, বেদচর্চ্চা বিলোপের সঙ্গে সঙ্গে সেই সকল গ্রন্থের পঠন-পাঠনাও কতকটা বিলুপ্তপ্রায় হইয়াছিল। এই হেতু উল্লিখিত অবৈদিক যুগে যে সকল বেদ-ব্যাখ্যাতা ভারতক্ষেত্রে আবির্ভূত হইয়াছিলেন, তাঁহাদিগের ব্যাখ্যা যে সর্ব্বতোভাবে নিরুক্তাদি গ্রন্থের অনুসারিণী হয় নাই তাহা সহজেই বুঝা যায়। কেবল ইহা নহে,—তাঁহাদিগের মধ্যে আবার কেহ কেহ যে বৌদ্ধাদি সম্প্রদায় কর্তৃক পরি চালিত হইয়া বেদের যথার্থ মর্ম্ম প্রচ্ছন্ন রাখিয়া গিয়াছেন তাহাও কতকটা অনুমিত হয়। * সুতরাং বেদবিভ্রাট ঘটিবে না কেন ?

---

* যজুর্ব্বেদের অন্যতম ভাষ্যকার মহীধর বৌদ্ধগণ কর্তৃক আদিষ্ট বা পরিচালিত হইয়া বেদার্থের বিকৃতি সাধন করিয়া গিয়াছেন এইরূপ শুনা যায়। কেহ কেহ মহীধরকে বামমার্গ-মতাবলম্বী বলিয়া থাকেন।

দয়ানন্দ এই বেদবিভ্রাটের বিষয় বহুদিন হইতে চিন্তা করিয়া আসিতেছিলেন। তিনি এই বিভ্রাট কিয়দংশে বিদূরিত করিবার উদ্দেশে একটা উপায়ও অবলম্বন করিয়াছিলেন। সে উপায় বৈদিক পাঠশালা সংস্থাপন ভিন্ন অন্য কিছুই নহে। বেদাদি শাস্ত্রের আলোচনার নিমিত্তই বৈদিক পাঠশালার দ্বার উদ্ঘাটিত হইয়াছিল। কিন্তু উল্লিখিত বিভ্রাট নিবারণের পক্ষে বৈদিক পাঠশালাই পর্য্যাপ্ত নহে। কেন না আর্য্যজীবনকে বেদোজ্জ্বল জ্ঞানে পরিচালিত করিতে হইলে, কিংবা আর্য্যাবর্ত্তের আদ্যোপান্তে বেদমহিমা প্রতিষ্ঠিত করিতে চাহিলে উহার প্রকৃতার্থ উদ্ঘাটিত করা নিতান্তই আবশ্যক। তাহা না করিলে পূর্ব্বোল্লিখিত বৈদিক বিভ্রাট যেমন দূরীভূত হইবে না, সেইরূপ বেদোদ্ধার-রূপ মহাব্রতও সর্ব্বতোভাবে সাধিত হইতে পারিবে না। সুতরাং দয়ানন্দ এই মহাব্রত সাধনার অভিপ্রায়েই বেদের সদর্থ বিস্তারে সঙ্কল্পারূঢ় হইলেন। যদিও প্রচলিত ব্যাখ্যাসমূহের প্রতি তাঁহার বহু দিন হইতে সন্দেহ হইয়াছিল, বিরজানন্দের শিক্ষা-প্রভাবে যদিও তাঁহার সন্দেহ বদ্ধমূল হইয়া উঠিয়াছিল এমন কি রাবণ, সায়ণ ব মহীধরাদি-বিরচিত ভাষ্যসমূহ বিকৃত বা ভ্রান্তিসঙ্কুল বলিয়াই তাঁহার অন্তঃকরণে একটা উজ্জ্বল প্রতীতি জন্মিয়াছিল, তথাপি তিনি এত কাল বেদভাষ্য প্রচারে হস্তার্পণ করিতে পারেন নাই। কারণ দয়ানন্দ স্বাস্বতী সহসা কোন কার্য্যে প্রবৃত্ত হইবার লোক ছিলেন না। তাঁহার সকল কার্য্যেই ধীরতা ও বিচারশীলতার পরিচয় পাওয়া যায়। শিবব্রতের সেই বাসন্তী নিশাতে দেবমূর্ত্তির প্রতি অশ্রদ্ধার উদয় হইলেও তিনি যেমন সহসা মূর্ত্তিপূজার প্রতিকূলে অস্ত্রধারণ করেন নাই, সেইরূপ বেদের আধুনিক ব্যাখ্যা সকলের প্রতি যার পর নাই সন্দিহান হইয়া উঠিলেও তিনি কোন অভিনব ব্যাখ্যা রচনায় হঠাৎ উদ্যত হইতে পারেন

নাই। * ফলতঃ দয়ানন্দের চরিত্রে চঞ্চলতা অপেক্ষা ধীরতা, এবং আকস্মিকতা অপেক্ষা কালাপেক্ষিতার শক্তিই প্রবলা ছিল। এই হেতু তিনি এত কাল চিন্তাপর থাকিয়াই এক্ষণে এই মহাব্রতের সূচনা করিলেন।

দয়ানন্দ কাশীক্ষেত্রেই বেদভাষ্য রচনার সূত্রপাত করিলেন কেন? তিনি প্রথমে কাশীক্ষেত্রেই বৈদিক ধর্ম্মের জয়ঘোষণা করিবার নিমিত্ত মহাবিচারে প্রবৃত্ত হইয়াছিলেন কেন? এই বিষয়ে আমরা পূর্ব্বেই বলিয়া আসিয়াছি যে স্বামিজী আর্য্যভাবের সহিত বিরোধিতা সাধন করিয়া কোন কার্য্যই করিতেন না। তাঁহার প্রায় যাবতীয় কর্ম্মই আর্য্য-প্রকৃতির সহিত অনুস্যূত হইয়া রহিত। আর্য্যদিগের নিকট যে স্থল শাস্ত্রালোচনা সম্পর্কে সাতিশয় পবিত্র, যে স্থানে হিন্দুর জ্ঞান-কাণ্ড ও কর্ম্মকাণ্ড সম্বন্ধীয় নানা শাস্ত্র প্রচারিত, বলিতে কি যে স্থলে ব্যাসদেবের ব্রহ্মসূত্র স্বয়ং শঙ্করস্বামী কর্ত্তৃক বিবৃত বা ব্যাখ্যাত, স্বামী দয়ানন্দ সেই স্থল হইতেই বেদভাষ্য প্রচারিত করিয়া আপনাকে সর্ব্বতোভাবে হিন্দু সংস্কারকের উপযোগী করিয়াছেন। যাহা হউক দয়ানন্দ কাশীর পবিত্র ভূমিতে বেদভাষ্য প্রচার রূপ পবিত্র ব্রতে ব্রতী হইলেন বটে, কিন্তু তদ্বিষয়ে নিজত্ব বা নূতনত্ব রাখিবার কিছুই প্রয়াস করিলেন না। প্রয়াস করিলেও তাঁহার মত অদ্বিতীয় ধীমান্ ব্যক্তি তাহাতে কখনই বিফল হইতেন না। কিন্তু তাদৃশ প্রয়াস না করাতেই দয়ানন্দের যথার্থ মহত্ত্ব প্রকাশিত হইতেছে। ব্রাহ্মসমাজ সংস্থাপক

---

* বালুচরে থানসিংহ নামক জৈনের সহিত স্বামিজীর যে কথোপকথন হয়, তাহাতে তিন থানসিংহের নিকট প্রচলিত ভাষ্যসমূহের প্রতি অশ্রদ্ধা, এবং সেই সঙ্গে একটি আর্য-রীতির অনুমোদিত ভাষ্য-প্রচারের আকাঙ্ক্ষা প্রকাশিত করিয়াছিলেন। আমরা এ কথা পূর্ব্বেই বলিয়া আসিয়াছি। তবে পাঠকদিগের স্মরণার্থই এস্থলে পুনরুল্লিখিত হইল।

রাজা রামমোহন রায় আপনাকে কোন নব ধর্ম্মের অবিষ্কর্ত্তা বলিয়া যেমন ভূয়োভূয়ঃ অস্বীকার করিয়াছেন, আর্য্যসমাজ-সংস্থাপক স্বামী দয়ানন্দও আপনাকে বেদের অভিনব ভাষ্যকর্ত্তা বলিয়া সেইরূপ বারংবার অস্বীকার করিয়া গিয়াছেন। মহাত্মা রামমোহন যেমন আর্য্যধর্ম্মেরই পুনরুদ্দীপনা করিবার নিমিত্ত বঙ্গভূমিতে বদ্ধপরিকর হইয়াছিলেন, মহাত্মা দয়ানন্দও সেইরূপ আর্য্যপন্থারই অনুবর্ত্তন করিয়া বেদভাষ্য প্রণয়নে প্রবৃত্ত হইলেন। উপস্থিত বিষয়ে স্বামিজী একস্থানে বলিতেছেন,—"আমি প্রাচীন আর্যরীতি অবলম্বন করিয়াই এই বেদভাষ্য রচনায় প্রবৃত্ত হইয়াছি। এই ভাষ্য ঐতরেয় ও শতপথাদি ব্যাখ্যাগ্রন্থের অনুমোদিত হইবে। ইহাতে কোন অপ্রামাণিক কথা থাকিবে না।" * আবার বলিতেছেন,—"এই ভাষ্যে স্বকপোলকল্পিত কোন কথাই লিখিত হইবে না। পক্ষান্তরে ব্রহ্মা হইতে ব্যাসদেব পর্য্যন্ত মহর্ষিগণ যে ভাবে ও যে প্রণালীতে বেদার্থ নির্দ্ধারিত করিয়াছেন, আমি এই ভাষ্যে সেই ভাব ও সেই প্রণালীরই অনুবর্ত্তন করিতেছি মাত্র।" † যাহা হউক এখন বুঝিতে হইবে স্বামী দয়ানন্দের বেদভাষ্য কোন অংশেই নবীন বা স্বকপোলকল্পিত নহে।

দয়ানন্দ ভাষ্য-রচনায় সঙ্কল্পারূঢ় হইয়া যেমন মহীধরাদির ব্যাখ্যা বিশিষ্ট রূপে আলোচনা করিতে লাগিলেন, সেইরূপ উইলসন্ ও ম্যাক্সমূলর প্রভৃতি ইয়োরোপীয় মনিষীবর্গের বেদবিষয়ক মতামত বুঝিবার নিমিত্তও উৎসুক হইয়া উঠিলেন। এই প্রকার ঔৎসুক্য দয়ানন্দের সুদূরদর্শিতাই প্রতিপাদন করিতেছে। কারণ এতদ্দেশে এখন ইংলণ্ডীয় চিন্তার গতি যেরূপ বর্দ্ধমানা, ইয়োরোপীয় পণ্ডিতদিগের প্রতি লোকের

---

* ঋগ্বেদাদি ভাষ্যভূমিকা—ভাষ্যকরণশঙ্কাসমাধানাদি বিষয় ৩২২ পৃষ্ঠা।

† ঋগ্বেদাদি-ভাষ্যভূমিকা ২ পৃষ্ঠা।

যেরূপ সম্মাননা, এবং ধর্ম্ম বা কোনরূপ শাস্ত্রসংস্পৃষ্ট বিষয়ে ইয়োরোপীয়-দিগের মতামত জানিবার নিমিত্ত নব্য সম্প্রদায়স্থ ব্যক্তিবর্গের যেরূপ সাধনা, তাহাতে উল্লিখিত উইলসন্ প্রভৃতি ইয়োরোপীয় বেদানুবাদক-দিগের প্রকৃত মতামত অবগত হওয়া স্বামিজীর পক্ষে যার পর নাই আবশ্যক হইয়া উঠিয়াছিল। কিন্তু যে ভাষায় পূর্ব্বোক্ত পণ্ডিতগণ বেদাদি গ্রন্থ অনুবাদিত করিয়াছেন, স্বামিজীর নিকট সে ভাষা এক-বারেই অপরিচিত। ‡ এই হেতু তিনি ইংরাজি বিদ্যায় সুশিক্ষিত একটি বাঙ্গালিকে নিয়োজিত করিলেন, এবং সেই নিয়োজিত বাঙ্গালি বাবুটির নিকট মধ্যে মধ্যে ম্যাক্সমূলর প্রভৃতির বেদানুবাদ শুনিতে লাগিলেন। স্বামিজী এইরূপে যখন ভাষ্যপ্রচারে ব্যাপৃত হইবার নিমিত্ত কাশীধামে সসজ্জ হইতেছিলেন, তখন পূর্ব্বোল্লিখিত ভীমসেন শর্ম্মা আসিয়া তাঁহার নিকট উপস্থিত হইলেন। ভীমসেনের উপস্থিতি আকস্মিক হইলেও সময়োপযোগী বলিতে হইবে। কারণ ভাষ্যরচনা কার্য্যে ভীমসেন শাস্ত্রীর মত কএক ব্যক্তির বিলক্ষণ আবশ্যক হইতে-ছিল। এমন কি তাঁহার মত কএক জন শিক্ষিত ও সুদক্ষ লিপিকর না হইলে ভাষ্যপ্রচারে আরও কালবিলম্ব ঘটিত। সুতরাং ভীমসেনের

---

‡ ইংরাজি ভাষা না জানিলেও উহা শিক্ষার্থ দয়ানন্দের প্রবল ইচ্ছা ছিল। দয়ানন্দ যখন কলিকাতায় আসিয়া কএক মাস অবস্থিতি করিতেছিলেন, তখন আমাদিগের কোন সুপরিচিত ব্যক্তির নিকট তিনি ইংরাজি ভাষাধিকার বিষয়ে অভিপ্রায় প্রকাশিত করিয়া-ছিলেন। কেবল ইংরাজি ভাষা শিক্ষার ইচ্ছা নয়,—তাঁহার ইংলণ্ড যাইবারও বিলক্ষণ অভিপ্রায় ছিল। কিন্তু তাঁহার প্রীতিভাজন ছাত্র ও পরিশেষে অন্যতম সুহৃদ্ বলিয়া পরিগণিত শ্রীযুক্ত শ্যামজি কৃষ্ণবর্ম্মা মহাশয় ইংলণ্ড গমন করিলে পর তিনি সে অভিপ্রায় পরিত্যাগ করিয়াছিলেন বলিয়া শুনা যায়। তিনি হয়ত বিবেচনা করিয়াছিলেন যে কৃষ্ণবর্ম্মা দ্বারাই তাঁহার ইংলণ্ড গমনের উদ্দেশ্য সাধিত হইবে। কিন্তু প্রকৃত প্রস্তাবে তাহা হয় নাই।

আগমনে স্বামিজী হৃষ্টচিত্ত হইয়া উপস্থিত ব্যাপারে তাঁহার প্রয়োজনীয়তার কথা উত্থাপিত করিলেন। ভীমসেন তাহা শুনিয়া আহ্লাদ সহকারে সেই প্রস্তাবে সম্মত হইলেন। তখন অনর্থক কালক্ষেপণ আর অনাবশ্যক বিবেচনা করিয়া দয়ানন্দ পণ্ডিত ভীমসেন ও পূর্ব্বোল্লিখিত বাঙ্গালা বাবুটি সমভিব্যাহারে কাশী হইতে অযোধ্যার অভিমুখে যাত্রা করিলেন। পথিমধ্যে জৌনপুর নগরে কএক দিবস অবস্থিতি করিয়া তিনি সরযূতটবর্ত্তিনী অযোধ্যাপুরীতে প্রবিষ্ট হইলেন। তথাকার সরযূবাগ নামক মনোরম স্থানে স্বামিজী অবস্থান করিতে লাগিলেন। সরযূবাগের শান্তরসাভিষিক্ত ভূমিতে স্বামিজীর ভাষ্যপ্রচার-রূপ সঙ্কল্প-বীজ অঙ্কুরিত হইয়া উঠিল। তাঁহার ঋগ্বেদাদি-ভাষ্যভূমিকা সরযূবাগেই বিরচিত হইতে লাগিল। সুতরাং দয়ানন্দের বেদভাষ্যের ইতিহাসে সরযূবাগ স্মরণীয় হইয়া থাকিবার বিষয়। কেবল সরযূবাগ নহে ;—১৯৩৩ সম্বতের ভাদ্রমাসান্তর্গত শুক্লপক্ষীয় প্রতিপদ তিথির রবিবার দিবসও স্মরণীয় হইয়া থাকিবে। কেন না স্বামী দয়ানন্দ ঐ দিবসেই বেদভাষ্য প্রচারের সূত্রপাত করিয়া আর্য্যাবর্ত্তে আপনার অত্যুজ্জ্বল কীর্ত্তিস্তম্ভ নিখাত করিয়া গিয়াছেন।

দয়ানন্দ অযোধ্যা হইতে সাহাজাহানপুর ও বেরেলি হইয়া আলিগড়ের অন্তর্গত ছলেশ্বরে গমন করিলেন। ছলেশ্বরে দয়ানন্দের অন্যতম সংস্কৃত পাঠশালা ছিল। সম্ভবতঃ সেই পাঠশালা পরিদর্শনের জন্যই তিনি ছলেশ্বরে যাইলেন। ছলেশ্বর হইতে স্বামিজী দিল্লীতে আসিলেন। দিল্লীতে তখন দরবার উপস্থিত। মহারাণী ভিক্টোরিয়াকে "ভারত-সাম্রাজ্ঞী" উপাধিতে অভিহিত করিবার নিমিত্তই সেই দরবারের সমাবেশ। এই কারণ একান্ত সমারোহ সহকারে তাহার আয়োজন হইতেছিল। রাজপ্রতিনিধি লিটন বাহাদুর দরবারের যাবতীয় কার্য্য

সর্ব্বাঙ্গীন রূপে সম্পাদিত করিবার জন্য অক্লান্ত-দেহে পরিশ্রম করিতে-ছিলেন। অধস্তন রাজকীয় কর্ম্মচারিবর্গ দিল্লীর অভিমুখে ছুটিতে-ছিলেন। দরবারে উপস্থিত হইবার নিমিত্ত রাজপ্রতিনিধি কাহাকেও অনুরোধ করিতেছিলেন, কাহাকেও আহ্বান করিতেছিলেন, এবং কাহাকেও বা আমন্ত্রণ করিয়া আসিতেছিলেন। ভারতের বিভিন্ন প্রদেশীয় বিশিষ্ট ব্যক্তিগণ অনুরুদ্ধ হইয়া, সামন্তবর্গ আহূত হইয়া, এবং মিত্র ও করপ্রদ রাজগণ আমন্ত্রিত হইয়া দিল্লীর দ্বারে একে একে উপনীত হইতেছিলেন। আমন্ত্রিত রাজগণের ভিতর কেহ গ্রীবাবনত করিয়া, কেহ অস্বাভাবিক হাস্যে আপনার মুখমণ্ডল বিকৃত করিয়া, এবং কেহ বা রেখার পর রেখাপাতে আপনার ললাটপট্ট সঙ্কুচিত করিয়া দরবার-ভূমিতে প্রবিষ্ট হইতেছিলেন। এতদ্ভিন্ন নানা শ্রেণিস্থ লোক নানা স্থল হইতে আসিয়া দিল্লীর অভ্যন্তরে প্রবেশ করিতেছিল। তথাকার রাজপথ সকল জনপ্রবাহে অবরুদ্ধপ্রায় হইতেছিল। অগ-ণিত লোকের সমাগমে, অশেষবিধ কণ্ঠের কোলাহলে, এবং অশ্বরথাদির ঘন ঘন গতায়াতে নগরবক্ষ বিকম্পিত হইয়া উঠিতেছিল। ফলতঃ এইরূপ সমারোহে দিল্লীর বক্ষস্থল যখন বিলোড়িত হইতেছিল, সেই সময় দয়ানন্দ সরস্বতী ঋগ্বেদাদি ভাষ্যের পাণ্ডুলিপি হস্তে লইয়া তথায় পদার্পণ করিলেন।

এবম্বিধ সময়ে স্বামিজী দিল্লীতে আসিলেন কেন? তিনি কি দরবার দেখিবার অভিপ্রায়ে উপস্থিত হইলেন? অথবা তিনি কি দিল্লীর সেই সমারোহ-শালিতার আকর্ষণে আগমন করিলেন? আমা-দিগের বিশ্বাস তাহা নহে। তবে বঙ্গের কেশবচন্দ্র যে কারণে উপস্থিত হইয়াছিলেন, বোম্বায়ের গোপাল রাও হরিদেশমুখ যে কারণে আগমন করিয়াছিলেন, কিংবা সৈয়দ আহম্মদ প্রভৃতির মত প্রতিনিধি-পদারূঢ়

ব্যক্তিগণ যে কারণে দরবারক্ষেত্রে সমাগত হইতেছিলেন, দয়ানন্দ কি সেই কারণেই দিল্লীতে উপস্থিত হইলেন? তাহাও নহে। তবে যে উদ্দেশে ভারতের বিভিন্ন প্রদেশীয় রাজন্যবর্গ তথায় সমবেত হইতেছিলেন, যে উদ্দেশে গেয়োলিয়র ও ইন্দোর, জম্বু ও যোধপুর, কর্পূরতলা ও কোলাপুর প্রভৃতির অধিনায়কগণ দরবারভূমির চতুর্দ্দিকে শিবির সন্নিবেশ করিয়া অবস্থান করিতেছিলেন, সন্ন্যাসী দয়ানন্দও কি সেই উদ্দেশে পরিচালিত হইয়া দিল্লীতে পদার্পণ করিলেন? তাহাও নহে। তবে দয়ানন্দের দিল্লীতে আসিবার একটি বিশিষ্ট প্রয়োজন ছিল। সে প্রয়োজনটি দয়ানন্দের কোন প্রকার স্বার্থপ্রসূত নহে। পক্ষান্তরে তাহা সমগ্র ভারতের স্বার্থের সঙ্গেই সংসৃষ্ট। দয়ানন্দ বুঝিয়াছিলেন ভারতভূমি বিচ্ছিন্ন বিভক্তীকৃত, তিনি বুঝিয়াছিলেন ভারতের অধিবাসিবর্গ ভিন্ন ভিন্ন মন্ত্রের সাধনায় বিভিন্ন পথ-প্রধাবিত। এই কারণ তিনি বেদ-প্রতিষ্ঠার্থ বদ্ধপরিকর হইয়া এতকাল সংগ্রাম করিয়া আসিতেছিলেন। কারণ বেদালোক বিস্তারে ভারতের সর্ব্বপ্রকার বিভিন্নতা বিদূরিত হইবে বলিয়াই তাঁহার ধ্রুব বিশ্বাস। এক্ষণে কি উপায় অবলম্বিত হইলে সেই বেদ-প্রতিষ্ঠারূপ পবিত্র ব্রত সর্ব্বতোভাবে সুসাধিত হইতে পারিবে, তদ্বিষয়ে মন্ত্রণা করিবার নিমিত্তই তিনি দিল্লীতে আসিয়া উপস্থিত হইলেন।

উপস্থিত বিষয়ালোচনার পক্ষে ইহা একটি প্রকৃত সুযোগ। কেন না যে স্থলে ভারতের সর্ব্ব প্রদেশীয় সুধীবর্গ সম্মিলিত হইবেন, স্বদেশহিতৈষিতা সম্পর্কে অগ্রণী ব্যক্তিগণ একত্র হইয়া যে স্থল সমলঙ্কৃত করিবেন, এবং সিন্ধিয়া হোলকার বা রাণা মহারাণার বিশ্রুতনামা বংশধরেরা যে স্থলে সমবেত থাকিয়া ক্ষাত্রবৈভব-বিষয়িণী পূর্ব্বস্মৃতি পুনরুদ্দীপিত করিয়া তুলিবেন, উল্লিখিত প্রস্তাব পর্য্যালোচনা বিষয়ে

সে স্থল যে বিলক্ষণ উপযোগী হইবে তাহাতে আর সন্দেহ কি। যাহা হউক দিল্লীর যে অংশ এখন পুরাতন দিল্লী নামে অভিহিত, দয়ানন্দ আসিয়া তথাকার একটি উদ্যানে অবস্থিতি করিলেন। * যদিও দিল্লীর চতুর্দ্দিক তখন সাগর-বক্ষের ন্যায় বিক্ষোভিত হইতেছিল, তথাপি স্বামিজীর তাহাতে বিন্দুমাত্রও চিত্তবিক্ষেপ ঘটিল না। সুতরাং তিনি পূর্ব্বের মত অব্যাহত ভাবেই ভাষ্য-রচনায় নিয়োজিত রহিলেন। অতঃপর প্রস্তাবিত বিষয়ের আলোচনার্থ এক দিবস নিরূপিত হইল। সেই নিরূপিত দিবসের নির্দ্দিষ্ট সময়ে ভারতের নানা সুধী ও সজ্জনগণ সমবেত হইলেন। বাঙ্গালা দেশের কেশবচন্দ্র সেন, বোম্বায়ের হরিদেশমুখ, আলিগরের সৈয়দ আহম্মদ, লুধিয়ানার কানাই-লাল আলখধারী এবং লাহোরের পণ্ডিত মনফুল প্রভৃতি প্রোজ্জ্বলকীর্ত্তি ব্যক্তিগণ একে একে আসিয়া সেই সভাক্ষেত্র পরিশোভিত করিতে লাগিলেন। ফলতঃ নানা দিগ্দেশাগত তাবকাগণের অভ্যুদয়ে সেই সভামণ্ডল প্রভাসিত হইয়া উঠিল। স্বামী দয়ানন্দ সেই সভাভূমিতে চন্দ্রমার ন্যায় অধিষ্ঠিত হইয়া আর্য্যাবর্ত্তের উন্নতি বা একতা বিষয়ক প্রসঙ্গ উত্থাপিত করিলেন। উত্থাপিত প্রসঙ্গটি যেরূপ ক্ষেত্রোপযোগী, সেইরূপ পাত্রোপযোগীও বলিতে হইবে। অধিক কি উত্থাপিত প্রসঙ্গটি সেই সভা ও সভাসদ্দিগের পক্ষে সর্ব্বতোভাবেই গৌরব-সাধক।

---

* কেহ কেহ বলেন স্বামী দয়ানন্দ দিল্লীতে আসিয়া ইন্দোরপতির শিবিরে অবস্থান করিয়াছিলেন। তিনি নাকি ইন্দোরপতির কতকটা অনুরোধপরতন্ত্র হইয়াই দিল্লীতে আসিয়াছিলেন। এমন কি শুনা যায় বেদপ্রতিষ্ঠা বিষয়ে পরামর্শ করিবার উদ্দেশে দরবার-সমাগত রাজগণকে স্বামিজীর নিকট উপস্থিত করিবেন বলিয়াও ইন্দোরপতি প্রতিশ্রুত হইয়াছিলেন। কিন্তু দুঃখের বিষয় ইন্দোরপতি সে প্রতিশ্রুতি পালন করিতে পারেন নাই।

কিন্তু তাহা হইলেও সে বিষয়ে সকলে একমত হইতে পারিলেন না। তৎসম্পর্কে পরস্পরের ভিতর মতান্তর উপস্থিত হইতে লাগিল। ভারত-ভূমিতে একতা স্থাপন বিষয়ে তাঁহারা প্রায় সকলেই বিভিন্ন পন্থার নির্দ্দেশ করিতে লাগিলেন। ব্রাহ্মসমাজ-প্রসূত শক্তিই যে এতদ্দেশে একতা স্থাপনের প্রধান কারণ হইবে, এই কথা কেশবচন্দ্র সেন বলি-লেন। সুতরাং সেই শক্তিকে সর্ব্বতোভাবে প্রতিষ্ঠিত বা প্রসারিত করিবার চেষ্টা করাই তাঁহার বিবেচনায় ভারতভূমির পক্ষে একান্ত আবশ্যক। এইপ্রকারে প্রায় সকলেই আপন আপন মনোভাব ব্যক্ত করিলে পর স্বামিজী অতীব বিজ্ঞতা সহকারে তৎসমূহের সমালোচনা পূর্ব্বক বলিলেন যে, বেদপ্রতিষ্ঠা ভিন্ন আর্য্যাবর্ত্তে ঐক্যপ্রতিষ্ঠা কোন মতেই সম্ভাবিত নহে। যেহেতু বেদের তুল্য এমত কোন গ্রন্থ নাই, যাহার নামে আর্য্যমাত্রেই মস্তকাবনত করিবেন। বৈদিক পন্থার মত এমত কোন পন্থা নাই, যাহার উপর শাক্ত, শৈব ও সৌরাদি বিভিন্ন সম্প্রদায় সকল আসিয়া সমান ভাবে দণ্ডায়মান হইবেন, অথবা বেদের মত আর্য্যদিগের মধ্যে এমত কোন আশ্রয়-তরুও নাই, যাহার তলদেশে ভারতের উত্তর দক্ষিণ ও পূর্ব্ব পশ্চিমদিকস্থ নরনারীগণ আসিয়া শান্তি-লাভ করিতে পারিবেন। অতএব বেদই আর্য্যদিগের একমাত্র অব-লম্ব্য; এবং একমাত্র বেদের অবলম্বনেই আর্য্যাবর্ত্তের একতা বা উন্নয়ন। স্বামিজীর এই সকল কথা শ্রোতৃবর্গের হৃদয়ে যাইয়া আঘাত করিল বটে, কিন্তু তাঁহাদিগের হৃদয়াকর্ষণ করিতে পারিল না। বিশে-ষতঃ স্বামিজীর এই অশেষ হিতকর প্রস্তাব কেশবচন্দ্রের পক্ষে একান্ত আপত্তিকর হইয়া উঠিল। আর তাঁহার আপত্তিও অনেকের নিকট অনুপেক্ষিত বলিয়া প্রতীয়মান হইতে লাগিল। তাহা হইবারই ত কথা। কেন না তৎকালে প্রভাব বা প্রতিপত্তি সম্পর্কে কেশবচন্দ্র

যতটা অগ্রবর্ত্তী হইয়াছিলেন, দয়ানন্দ ততটা হয়েন নাই। সুতরাং অপেক্ষাকৃত অল্পবুদ্ধি ব্যক্তিদিগের নিকট কেশবচন্দ্রের পক্ষই প্রবলতর হইয়া রহিল। সুতরাং স্বামিজীকে ব্যর্থ-মনোরথ হইয়া সেই সভাস্থল পরিত্যাগ করিতে হইল।

তাহার পর দয়ানন্দ মিরাট যাত্রা করিলেন। মিরাট যাইবার সময় পূর্ব্বোক্ত বাঙ্গালি বাবুটির প্রতি বেদভাষ্য মুদ্রণের ভারার্পণ করিয়া তাঁহাকে কাশীতে পাঠাইয়া দিলেন। তিনি কাশীতে যাইয়া ল্যাজে-রাস্ সাহেবের প্রসিদ্ধ যন্ত্রালযে ভাষ্য ছাপিবার বন্দোবস্ত করিলেন। স্বামিজী মিবাটে আসিয়া তথাকার সূর্য্যকুণ্ডের সন্নিকট একটি আলয়ে অবস্থিতি করিতে লাগিলেন। তদ্ভিন্ন সেখানকার একটি উদ্যানেও তিনি কিয়দ্দিবস অবস্থান করিলেন। কিন্তু স্বামিজী সে যাত্রায় পক্ষৈক কালের অধিক মিরাটে ছিলেন না। মিরাটে তাঁহার বক্তৃতা বা ব্যাখ্যাদি কিছুই হয় নাই। তবে তাঁহার আগমন সংবাদ অবগত হইয়া তথাকার অনেক ব্যক্তিই আলাপ করিবার জন্য কৌতূহলাক্রান্ত হইলেন, এবং হিন্দু মুসলমান প্রভৃতি নানা সম্প্রদায়ান্তর্গত বহুতর ব্যক্তিই তৎসমীপে সমাগত হইয়া বহুতর প্রশ্নের অবতারণা করিতে লাগিলেন। এইরূপ কথিত আছে যে সেই সময়ে তথাকার জনৈক পণ্ডিত স্বামিজীর নিকট আসিয়া প্রায়ই ধূমপানের খণ্ডন করিতেন। স্বামিজী তখন ধূমপান করিতেন বলিয়াই বোধ হয় পণ্ডিতটি উহার প্রতিবাদে প্রবৃত্ত হইতেন। * বলা বাহুল্য স্বামিজী তাঁহার তাম্রকূট

---

* দয়ানন্দ তখন ধূমপানে অভ্যস্ত ছিলেন। এই হেতু অনেক লোক অতি উৎকৃষ্ট ও সুগন্ধবিশিষ্ট তাম্রকূট ক্রয় করিয়া তাঁহাকে উপহার দিতেন। কিন্তু একদিনের একটি ঘটনায় স্বামিজী ধূমপানের অভ্যাস পরিত্যাগ করেন। তিনি একদা লাহোরে বসিয়া ধূমপান করিতেছিলেন, এমত সময়ে একব্যক্তি আসিয়া বলিলেন,—"আপনি সর্ব্বত্যাগী

বিষয়ক প্রতিবাদ সকল সাগ্রহ হইয়াই শুনিতেন। সে যাত্রা মিরাট নগরে এই প্রকারে অতিবাহিত করিয়া দয়ানন্দ চাঁদাপুরে আসিলেন।

চাঁদাপুরে তখন মেলা উপস্থিত। মেলাক্ষেত্রে সচরাচর বহু লোকের সমাগম হইয়া থাকে। এই কারণ তথাকার মেলাভূমিতে বৈদিক ধর্ম্মের আলোচনার্থ কোন না কোন উপায় অবলম্বন করা অনেকেই কর্ত্তব্য বলিয়া বিবেচনা করিলেন। তন্নিমিত্ত স্বামী দয়ানন্দ বিশিষ্টরূপে অনুরুদ্ধ হইলেন, এবং সেই অনুরোধকারিদিগের ইচ্ছানুসারে কার্য্য করিবেন বলিয়া তিনিও প্রতিশ্রুত রহিলেন। অপরাপর মেলার মত চাঁদাপুরের মেলাতেও পাদরি সাহেবেরা উপস্থিত হইলেন। মুসলমান মতের মহিমা-বিস্তারার্থ কএকটি মৌলবিও আগমন করিলেন। কি খৃষ্টান কি মুসলমান সকলেই সেই মেলা-সমাগত লোকদিগের সমক্ষে স্ব স্ব সাম্প্রদায়িক মতের শ্রেষ্ঠতা প্রতিপাদনার্থ বদ্ধপরিকর হইতে লাগিলেন। তখন বিভিন্ন সম্প্রদায়স্থ প্রতিনিধিবর্গের অনুরোধে, বিশেষতঃ মুন্সি প্যারিলাল নামক জনৈক স্বধর্ম্মনিষ্ঠ সদাশয় ব্যক্তির বিশিষ্ট উদ্যোগে একটি সভাহ্বানের আয়োজন হইতে লাগিল। তদনুসারে ১৮৭৭ খৃষ্টাব্দের ১৬ই মার্চ্চ তারিখে সেই বিস্তৃত মেলাভূমির এক স্থলে একটি মহতী সভার অধিবেশন হইল। সভাস্থলে নানা সম্প্রদায়স্থ ব্যক্তিবর্গ সমাগত হইলেন। কেহ সত্যার্থী হইয়া আসিলেন, কেহ কেহ বা কৌতূহল পরিতৃপ্তির নিমিত্ত আগমন করিলেন। খৃষ্টান, মুসলমান ও হিন্দু সম্প্রদায়ত্রয়ের পক্ষ হইতে কএক জন করিয়া প্রতিনিধি নিয়োজিত হইলেন। স্কট্, নোবল, পার্কার ও জনসন্

---

সন্ন্যাসী, আপনার পক্ষে এ প্রকার বহুমূল্যের তাম্রকূট সেবন কি বিধেয় ?" এই কথা শুনিবামাত্র স্বামিজী সেইক্ষণ হইতে ধূমপানের অভ্যাস পরিত্যাগ করিলেন, এবং সেই ব্যক্তিটির স্পষ্টবাদিতা বিষয় মনে মনে প্রশংসা করিতে লাগিলেন।

নামক পাদরি-চতুষ্টয় খৃষ্টীয় মতের, মহম্মদ কাশেম ও আব্দুল মনসুর নামক মৌলবিদ্বয় মুসলমান মতের, এবং স্বামী দয়ানন্দ সরস্বতী বৈদিক-মতের পক্ষ সমর্থনার্থ সভাভূমিতে সমাগত হইয়া আপন আপন আসনে অধিরোহণ করিলেন। জনৈক বেদনিষ্ঠ হিন্দুও সহকারীরূপে স্বামি-জীর সমভিব্যাহারে উপস্থিত হইলেন। সেই সহকারীর নাম মুন্সি ইন্দ্রমণি। তাহার পর সেই সভার বিচার্য্য বিষয় সম্বন্ধে আলোচনা হইতে লাগিল। অবশেষে সকলের সম্মতি অনুসারে ধর্ম্মের মূলতত্ত্ব নিরূপণই সভার বিচার্য্য বিষয় বলিয়া পরিগৃহীত হইল। কিন্তু বিচার্য্য বিষয়টির মীমাংসা আবার কতকগুলি শাখা-প্রশ্নের মীমাংসার উপর নির্ভর করিয়া রহিল। সেই শাখা প্রশ্নগুলি এই ;—(১) পরমেশ্বর কোন্ সময়ে ও কি কি উপকরণে বিশ্বনির্ম্মাণ করিয়াছেন? (২) পরমেশ্বর সর্ব্বত্র বিদ্যমান কি না? (৩) ঈশ্বরের করুণা ও ন্যায়-পরতা কি প্রকার? (৪) বেদ, কোরাণ ও বাইবেল যে ব্রহ্মবাণী তাহার প্রমাণ কি? এবং (৫) মুক্তি ও তাহার উপায় কি? সুতরাং এই পাঁচটি বিষয় সম্বন্ধেই আলোচনা হইতে লাগিল। যাহাতে আলোচনা কার্য্য স্থির গম্ভীর ভাবে নির্ব্বাহিত হয়, তন্নিমিত্ত স্বামিজী সকলকেই অনুরোধ করিলেন। কিন্তু তাহা করিলেও কেহ কেহ ভাবাবেগে অধীর হইয়া উঠিলেন, কেহ বা জিগীষা-পরবশ হইয়া সত্য-প্রতিষ্ঠার প্রতি শিথিলতা প্রদর্শন করিতে লাগিলেন। তখন দয়ানন্দ তাঁহাদিগকে সতর্ক করিয়া দিবার নিমিত্ত বলিলেন,—"আমরা এখানে সত্য নির্দ্ধারণের জন্যই সমবেত হইয়াছি, সুতরাং আপন আপন জিগীষা পরিহার পূর্ব্বক প্রত্যেককেই কেবল মাত্র প্রস্তাবিত বিষয়ের অনুসরণ করিয়া চলিতে হইবে।" যাহা হউক উল্লিখিত প্রশ্নসমূহ এরূপ ব্যাপক ও বিচার-সাপেক্ষ যে, উহার এক একটির আলোচনাতেই দীর্ঘ কাল

অতিবাহিত হইবার সম্ভাবনা। এমন কি প্রথম প্রশ্নটির মীমাংসা করিতেই উপর্য্যুপরি কএক দণ্ড উত্তীর্ণ হইল। কিন্তু তথাপি কি পাদরি কি মৌলবি কেহই উহার সুমীমাংসায় সমর্থ হইলেন না। তখন স্বামী দয়ানন্দ তাঁহাদিগের মতামত পর্য্যালোচনা পূর্ব্বক সৃষ্টি বিষয়ে বৈদিক সিদ্ধান্ত ব্যাখ্যা করিতে লাগিলেন। তাঁহার ব্যাখ্যাও বহুক্ষণ ব্যাপিনী হইল। সুতরাং সেই সভাক্ষেত্রে অপরাপর প্রশ্নালোচনা অসম্ভব হইয়া উঠিল। বিশেষতঃ দয়ানন্দের মত অগাধ বুদ্ধি ও অসাধারণ তার্কিক ব্যক্তির নিকট বিষয়বিশেষ সম্বন্ধে বহু কথার উত্থাপন তাঁহাদিগের বিবেচনায় অনর্থক বলিয়াই স্থিরীকৃত হইল। এহ হেতু একজন স্পষ্টবাদী খৃষ্টান বলিয়া উঠিলেন,—"আমরা স্বামিজীর সমীপে যে কোন প্রশ্নই উত্থাপিত করি না কেন, তিনি সহস্র প্রকারে তাহার উত্তর দিবেন। এমন কি আমরা সহস্র জন এক সঙ্গে যদি তাঁহাকে কোন কথা জিজ্ঞাসা করি, তাহা হইলেও তাহার উত্তর প্রদানে তিনি কিছুমাত্র সঙ্কুচিত হইবেন না। সুতরাং তাঁহার নিকট আমাদিগের বাগাড়ম্বর বিড়ম্বনা মাত্র।" যাহা হউক তাঁহারা অপরাপর প্রশ্নালোচনায় নিবৃত্ত হইয়া কেবল শেষোক্ত প্রশ্নটিকেই বিচারের বিষয়ীভূত করিয়া লইলেন। তখন মুক্তি ও তাহার উপায় বিষয়ে নানা মত উত্থাপিত হইতে লাগিল। স্বামিজী সকল মতের বিশ্লেষণ করিয়া আর্য্যমতের শ্রেষ্ঠতা প্রতিপাদন করিলেন। তাহাতে মৌলবি ও পাদরি-চতুষ্টয় তুষ্টিলাভ না করিলেও কোনরূপ আপত্তি করিতে পারিলেন না। ফলতঃ তাঁহারা সেই সভাস্থলে আর অধিকক্ষণ অবস্থান করিলেন না। বিশেষতঃ মৌলবিদিগের পক্ষে তাহা সর্ব্বতোভাবেই অশান্তিকর হইয়া উঠিল। মৌলবিগণ সভাস্থল পরিত্যাগ করিলেন, এবং সাহাজাহানপুরে যাইলে তাঁহারা স্বামিজীর সহিত এই সকল বিষয়ে আলোচনা

করিবেন বলিয়া গেলেন। দুঃখের বিষয় স্বামিজী ভবিষ্যতে সাহাজাহানপুরে যাইলেও তাঁহাদিগের কেহই তাঁহার নিকট আগমন করেন নাই।

এইরূপে চাঁদাপুরের মেলাভূমিতে বৈদিক মত বিঘোষিত করিয়া স্বামিজী পঞ্চনদে প্রবিষ্ট হইলেন। তিনি লুধিয়ানা নগরে উপস্থিত হইয়া কএক দিবস অবস্থিতি করিলেন। পূর্ব্বোল্লিখিত কানাইলাল আলখধারী লুধিয়ানার একজন বিশিষ্ট অধিবাসী। অধিকন্তু তিনি পঞ্জাবের একজন সমাজ-সংস্কারক বলিয়াও প্রসিদ্ধ। সাধু-সন্ন্যাসীদিগের প্রতি কানাইলাল তাদৃশ আস্থাবান্ ছিলেন না। কিন্তু তাহা না থাকিলেও তিনি দয়ানন্দের প্রতি প্রগাঢ় অনুরক্ত হইয়া উঠিয়াছিলেন, এবং তন্নিমিত্তই স্বামিজী লুধিয়ানায় আগমন করিলে তাঁহাকে স্বীয় আলয়ে আগ্রহ সহকারে লইয়া গেলেন। কানাইলালের উদ্যোগে লুধিয়ানাতে এক সভা আহূত হইল। সেই সভাতে এপ্রেল মাসের ১লা তারিখে স্বামিজী এক বক্তৃতা করিলেন। তাঁহার বক্তৃতায় লুধিয়ানা নগরে বৈদিক ধর্ম্মের আন্দোলন উপস্থিত হইল। বলা বাহুল্য যে তথাকার অধিবাসিবর্গ অধিকতর দিন অবস্থিতির নিমিত্ত অনুরোধ করিতে লাগিলেন। কিন্তু তিনি তাঁহাদিগের অনুরোধ পালনে অসমর্থ হইলেন। কারণ তাঁহাকে লুধিয়ানা হইতে লাহোর যাইতে হইল।

---

# দশম পরিচ্ছেদ।

লাহোরে আগমন—তথায় ব্যাখ্যা ও স্থানীয় ব্রাহ্মণদিগের বিরোধিতা,—স্থানীয় ব্রাহ্ম সমাজে বক্তৃতা,—বেদাবলম্বন বিষয়ে ব্রাহ্মদিগের সহিত আলোচনা,—বেদভাষ্য সম্বন্ধে গভর্ণমেণ্টের নিকট সাহায্য প্রার্থনা,—ভাষ্য সম্পর্কে গভর্ণমেণ্ট কর্ত্তৃক মতামত সংগ্রহ,—পাদরি হুপার ও কএকটি ব্রাহ্মণের সহিত শাস্ত্রালোচনা,—লাহোরে আর্য্যসমাজ স্থাপন,—রাওল পিণ্ডি প্রভৃতি স্থানে গমন ও আন্দোলন,—লাহোরে প্রত্যা বর্ত্তন ও মুলতান যাত্রা,—মুলতানে ব্যাখ্যা ও আর্য্যসমাজ প্রতিষ্ঠা,—অপরাপর নগরে গমন ও পঞ্চনদের সীমা উত্তরণ।

---

১৯শে এপ্রেল দয়ানন্দের লাহোরে আসিবার দিন। তিনি লাহোরে আসিবার নিমিত্ত অনুরুদ্ধ হইয়াছিলেন। ইতঃপূর্ব্বে উক্ত হইয়াছে লাহোরের কতিপয় সম্ভ্রান্ত ব্যক্তি দরবার উপলক্ষে দিল্লীতে গিয়াছিলেন। তাঁহারা দিল্লীতে যাইয়া স্বামিজীর সহিত পরিচিত হইয়াছিলেন, এবং পরিচয়সূত্রে স্বামিজীর অসীম পাণ্ডিত্য, অলোকসাধারণ প্রতিভা ও অকৃত্রিম স্বদেশপ্রীতি দর্শনে বিমোহিত হইয়া গিয়াছিলেন। অধিকন্তু পঞ্চনদের প্রধান নগরে একবার পদার্পণ করিবার নিমিত্ত তাঁহারা স্বামিজীকে অনুরোধ করিয়া আসিয়াছিলেন। কিন্তু আমাদিগের বিবেচনায় দয়ানন্দ কেবল অনুরোধ পরতন্ত্র হইয়া লাহোরে আসেন নাই। পঞ্চনদের প্রতি তাঁহার একটা প্রগাঢ় অনুরাগ বহুকাল

হইতেই ছিল। স্বামী দয়ানন্দের মত সংস্কারকের পক্ষে পঞ্চনদের প্রতি প্রগাঢ় অনুরাগ থাকাই ত স্বাভাবিক। কেন না যে স্থলে পরমাশক্তির প্রথম উদ্বোধন হইয়াছে, যে স্থলে পরাবিদ্যা প্রসূত হইয়া পৃথিবীর যাবতীয় জাতিকে জ্ঞানধর্ম্মে শিক্ষিত করিয়াছে, এবং যে স্থল হইতে সারস্বতী শক্তি শতধারায় উৎসারিত হইয়া মানবের সুবিস্তৃত মনোরাজ্যকে সরস ও উর্ব্বর করিয়া তুলিয়াছে, সে স্থলের সহিত স্বামী দয়ানন্দ যে অকৃত্রিম অনুরাগসূত্রে সম্বন্ধ রহিবেন তাহাতে আর বিচিত্রতা কি। কেবল ইহা নহে,—সপ্তসিন্ধুর পুণ্যময় প্রবাহে যে প্রদেশের ভূমি বিশোধিত হইয়াছে, গুরু নানকের শাণিত অস্ত্রাঘাতে ভ্রান্ত বিশ্বাস ও ভ্রান্ত সংস্কাররূপ কণ্টকজাল যে প্রদেশ হইতে একরূপ অন্তর্হিত হইয়া গিয়াছে, এবং গোবিন্দ সিংহের গরীয়সী সাধনায় যে প্রদেশের অধিবাসিগণ সরল ও সজীবতা-সম্পন্ন হইয়া একটি শ্রেষ্ঠ জাতি মধ্যে পরিগণিত রহিয়াছে, সে প্রদেশে অদ্বিতীয় ব্রহ্মোপাসনার বীজ বপন করিতে দয়ানন্দ যে স্বভাবতই উৎসাহিত হইবেন তাহাতেই বা আশ্চর্য্য কি। সুতরাং লাহোরাগমন বিষয়ে স্বামিজী যেমন অনুরুদ্ধ হইয়াছিলেন, সেইরূপ অনুরাগী হইয়াও উঠিয়াছিলেন। কিন্তু তাহা হইলেও,—অনুরাগ-ভারাবনত হৃদয়ে পঞ্জাবক্ষেত্রে পদার্পণ করিলেও, যাঁহারা তাঁহাকে আমন্ত্রিত করিয়া আসিয়াছিলেন, তাঁহাদিগকে পঞ্চনদের হিতৈষী বলিয়া নিশ্চয়ই পরিগণিত করিতে হইবে। আশ্চর্য্যের বিষয় আমন্ত্রণ-কারিদিগের অধিকাংশ ব্যক্তিই ব্রাহ্মসমাজ-সংসৃষ্ট। কেন না লালা জীবন দাস, পণ্ডিত মনফুল, * স্বর্গীয় নবীনচন্দ্র রায় এবং পণ্ডিত অমরনাথ প্রভৃতি সকলেই লাহোর ব্রাহ্মসমাজের

---

* কেহ কেহ বলেন পণ্ডিত মনফুল স্বার্থপরিচালিত হইয়া দয়ানন্দকে লাহোরে আসিবার জন্য অনুরোধ করিয়াছিলেন। তাঁহার একটি পুত্র নাকি খৃষ্টীয় ধর্ম্ম অবলম্বন

সহিত কোন না কোন সূত্রে সম্বন্ধ ছিলেন। অতএব বুঝা যাইতেছে দয়ানন্দকে লাহোরে আনিবার পক্ষে স্থানীয় ব্রাহ্মগণই বিশিষ্টরূপ চেষ্টা করিয়াছিলেন।

যাহা হউক এপ্রেলের উল্লিখিত তারিখে দয়ানন্দ লুধিয়ানা হইতে লাহোরে আসিয়া পৌঁছিলেন। ষ্টেসনে অবতরণ করিবামাত্র তিনি পূর্ব্বোক্ত মহোদয়গণ কর্ত্তৃক অভ্যর্থিত হইলেন। দয়ানন্দ তাঁহাদিগকে দেখিয়া আনন্দ প্রকাশ করিলেন, এবং তাঁহারাও দয়ানন্দকে পাইয়া একান্ত হৃষ্টান্তঃকরণ হইলেন। তাঁহাকে আনিবার নিমিত্ত ষ্টেসনে চারিখানি শকট গিয়াছিল। কিন্তু তন্মধ্যে কেবল একখানি শকটে স্বামিজীর গ্রন্থরাশিই বোঝাই করা হইল। সুতরাং অবশিষ্ট শকটত্রয়ে স্বামিজী ও অপরাপর ব্যক্তিগণ আরোহণ করিলেন। কিছুক্ষণ পরে তাঁহাদিগের শকটসমূহ দেওয়ান রতন চাঁদের উদ্যানদ্বারে আসিয়া উপস্থিত হইল এতদ্দ্বারা বুঝিতে হইবে রতন চাঁদের উদ্যানই স্বামিজার বাসার্থ নিরূপিত হইযাছিল। ফলতঃ সেই উদ্যান কেবল দয়ানন্দের বাসার্থ ব্যবহৃত হইল না, তথায় প্রতি দিবস অপরাহ্নে স্বামিজীর ব্যাখ্যাও হইতে লাগিল। তদ্ভিন্ন এপ্রেলের ২৫শে তারিখে বেদ ও বেদোক্ত ধর্ম্ম বিষয়ে দয়ানন্দ একটি বক্তৃতা করিলেন। সেই বক্তৃতা লাহোরের বাউলি সাহেব নামক স্থানে হইল। বাউলি সাহেব শিখ সম্প্রদায়ের নিকট একটি পবিত্র স্থান বলিয়া পরিগণিত। উল্লিখিত বক্তৃতায় লাহোরের চারিদিকে তুমুল আন্দোলন উপস্থিত হইল। তাহাতে ব্রাহ্মণগণ সাতিশয় বিরক্ত হইয়া উঠিলেন। কেবল বিরক্ত

---

করিবার উপক্রম করিতেছিলেন। এই কারণ স্বামিজীকে লাহোরে আনাইয়া তাহার উপদেশাদি দ্বারা সেই বিপথগমনোদ্যত পুত্রকে স্বপথস্থ করিবার ইচ্ছা করিয়াছিলেন। কিন্তু আমরা অনুসন্ধানে জানিয়াছি এ কথা ঠিক নহে।

হইলেন না,—তাঁহারা বিলক্ষণ কোপাবিষ্ট হইয়া স্বামিজীর বিরুদ্ধাচরণে নিয়োজিত হইলেন। সেই ব্রাহ্মণদিগের উদ্যোগে শীঘ্রই একটি পণ্ডিত-সভা প্রতিষ্ঠিত হইল। সেই সভা স্বামী দয়ানন্দের প্রতিপত্তিনাশের নিমিত্ত সহস্র প্রকারে চেষ্টা করিতে লাগিল। পণ্ডিত শ্রদ্ধারাম ফুলারি নামক জনৈক হিন্দি কবি সেই সভার অগ্রণী রূপে দণ্ডায়মান হইলেন। তিনিও পূর্ব্বোল্লিখিত বাউলি সাহেব নামক স্থানে মূর্ত্তিপূজার সমর্থন পূর্ব্বক এক বক্তৃতা করিলেন। তাঁহার বক্তৃতায় ব্রাহ্মণগণ পরিতুষ্ট হইলেন বটে, কিন্তু লাহোরের শিক্ষিত সাধারণ পরিতুষ্ট হইতে পারিলেন না। পরিশেষে পণ্ডিত-সভার বিদ্বেষানল ক্রমশঃ জ্বলিয়া উঠিল। দয়ানন্দ ও তৎপক্ষাবলম্বিদিগের সহিত ব্রাহ্মণগণ বিবাদোদ্যত হইয়া উঠিলেন। এমন কি উভয় পক্ষ যাহাতে শান্তভাব অবলম্বন করেন, তন্নিমিত্ত স্থানীয় কোহিনুর পত্রিকায় প্রবন্ধাদিও প্রকাশিত হইতে লাগিল। কিন্তু কিছুতেই ব্রাহ্মণদিগের কোপোপশম হইল না। তাঁহারা রতনচাঁদের পুত্র দেওয়ান ভগবান দাসের নিকট যাইয়া কতকটা অনুযোগ সহকারে বলিলেন,—"তোমরা এই ম্লেচ্ছটাকে বাগান হইতে তাড়াইয়া দাও।" ব্রাহ্মণদিগের সম্মিলিত অনুরোধ ভগবান দাসের পক্ষে অনতিক্রম্য হইয়া উঠিল। সুতরাং স্থানান্তরিত হইবার নিমিত্ত তিনি স্বামিজীকে অনুরোধ করিলেন। স্বামিজী তাঁহার অনুরোধ-বাক্যের উত্তরে বলিলেন,—"আমি আপনাকে জানি না,—যাঁহারা আমাকে এই বাগানে থাকিবার নিমিত্ত অনুরোধ করিয়াছেন, তাঁহারা বলিলে এখান হইতে চলিয়া যাইব।" ভগবান দাস তখন আর উপায়ন্তর না দেখিয়া পূর্ব্বোল্লিখিত মহোদয়দিগের নিকট গমন পূর্ব্বক স্বীয় মনোভাব প্রকাশিত করিলেন। তাঁহারা ভগবান দাসের অভিপ্রায় অবগত হইবামাত্র ব্যস্ত হইয়া উঠিলেন, এবং অনতি-

বিলম্বেই ডাক্তার রহিম খাঁ নামক জনৈক সম্ভ্রান্ত মুসলমানের কুঠিতে স্বামিজীকে লইয়া আসিলেন। † লাহোরের ব্রাহ্মণগণ কিন্তু ইহাতেও নিরস্ত হইলেন না। তাঁহারা দুরভিসন্ধি-পরিচালিত হইয়া এই কথা ইতস্ততঃ বলিতে লাগিলেন যে, "দয়ানন্দ স্বরস্বতী ইংরাজরাজের নিকট উৎকোচ গ্রহণ করিয়া* হিন্দুকে ধর্ম্মভ্রষ্ট করিবার উদ্যোগ করিয়া বেড়াইতেছেন।"

তাহার পর স্থানীয় ব্রাহ্মসমাজে দয়ানন্দ দুইটি বক্তৃতা করিলেন। একটি বক্তৃতা জন্মান্তরবাদ এবং অপরটি বেদান্ত বিষয়ে হইল। কিন্তু ব্রাহ্মগণ তাঁহার বক্তৃতা শুনিয়া পরিতৃপ্ত হইলেন না। ইহা নিশ্চয় যে ব্রাহ্মগণ দয়ানন্দকে আপনা হইতেই আহ্বান করিয়াছিলেন, এবং বক্তৃতার নিমিত্ত আপনাদিগের মন্দির-দ্বার অবাধে উদ্ঘাটিত করিয়া দিয়াছিলেন। তবে দয়ানন্দের বক্তৃতা তাহাদিগের নিকট প্রীতিপ্রদ

---

† সেই সময়ে পূর্ব্বোল্লিখিত পণ্ডিত মনফুল লালা জীবন দাস প্রভৃতির নিকট আসিয়া বলেন যে, "আপনারা স্বামিজীকে একটু নিরস্ত হইতে বলুন, -তিনি যেন মূর্ত্তিপূজার প্রতিবাদ না করেন। তাহা হইলে জম্বুর মহারাজা পর্য্যন্ত প্রসন্ন হইয়া তাঁহাকে প্রভূত রূপে সাহায্য করিবেন।" এই কথা স্বামীজির কর্ণগোচর হইলে তিনি বলেন, "আমি বেদ প্রতিপাদিত ব্রহ্মকে তুষ্ট না করিয়া জম্বুর মহারাজাকে কিরূপে তুষ্ট করিতে পারি।"

* এইরূপ অমূলক জনরব দয়ানন্দের নামে নানা স্থানে সময়ে সময়ে প্রচারিত হইত। তিনি যখন কলিকাতায় আসিয়াছিলেন, তখন কতকগুলি দুষ্টবুদ্ধি লোকে তাঁহার সম্বন্ধে এইরূপ একটা অপবাদ তুলিয়াছিল। আমরা একথা পূর্ব্বেই বলিয়া আসিয়াছি। একবার বুলন্দসহরে একব্যক্তি দুরভিসন্ধি-পরিচালিত হইয়া এবম্বিধ অপবাদ প্রচারিত করায় অপরাধী রূপে অভিযুক্ত হয়,—এমন কি তাহার প্রতি ছয় মাস কারাদণ্ডের আদেশ প্রদত্ত হয়। স্বামিজী তাহা জানিতে পারিয়া একান্ত দুঃখিত হয়েন, এবং গভর্ণমেণ্টের নিকট অনেক অনুরোধ করিয়া তাহাকে কারামুক্ত করিয়া দেন। The Regenerator of Aryavarta 1884 November. 10

হইল না কেন? প্রীতিপ্রদ হওয়া দূরে থাকুক;—তাঁহার বক্তৃতা শুনিয়া কোন কোন ব্রাহ্ম বিরক্ত হইয়া উঠিলেন। অধিকন্তু স্বামিজীর বক্তৃতা লইয়া লাহোরস্থ ব্রাহ্মদিগের ভিতর একটা আন্দোলন চলিতে লাগিল। কিন্তু এতটা হইবার কারণ কি? কারণ এই যে স্বামিজী বেদগ্রহণার্থ ব্রাহ্মদিগের অনুরোধ করিয়াছিলেন। তিনি মুক্তকণ্ঠে বলিয়াছিলেন যে ব্রহ্মই আর্য্যদিগের চিরন্তন আরাধ্য,—এবং সেই ব্রহ্মই সমগ্র বেদের প্রতিপাদ্য। সুতরাং ব্রহ্মোপাসকদিগের পক্ষে বেদ-বিচ্যুত হইয়া থাকা কোন প্রকারেই বিধেয় নহে। দয়ানন্দের এই সকল কথা নিশ্চয়ই ব্রাহ্মদিগের বিরোধী হইবে। কেন না ইদানীন্তন ব্রাহ্মগণ ‡ বেদকে আপ্ত বা অপৌরুষেয় শাস্ত্র বলিয়া গ্রহণ করা দূরে থাকুক, ব্রহ্মই যে যাবতীয় বেদের বন্দনীয় এ কথা স্বীকার করিতেও তাঁহারা প্রস্তুত নহেন। সুতরাং বেদবিষয়ে উল্লিখিত অনুরোধ যে ব্রাহ্মসমাজের সদস্যবর্গের পক্ষে আপত্তিকর হইবে, তাহা সহজেই বুঝা যাইতেছে। যাহা হউক লাহোরস্থ ব্রাহ্মদিগের ভিতর এইরূপ বেদবিতৃষ্ণা দেখিয়া দয়ানন্দ তাঁহাদিগকে বারংবার বুঝাইতে লাগিলেন। বেদের মত গ্রন্থ যে পৃথিবীতে আর নাই,—বেদাবলম্বন ব্যতীত যে ভারতে একতা স্থাপনের উপায়ান্তর নাই ইত্যাদি কথা বুঝাইবার নিমিত্ত তিনি সর্ব্বদাই সচেষ্ট হইয়া রহিলেন। কিন্তু দুঃখের বিষয় তাঁহার চেষ্টা তাদৃশ ফলদায়িনী হইল না। ব্রাহ্মসমাজের কেবল কএকটি সদস্যই এই বিষয়ে তাঁহার পক্ষপাতী হইয়া উঠিলেন। তদ্ভিন্ন অধিকাংশ ব্রাহ্মই তাঁহার প্রতি বিরক্তি প্রকাশ করিতে লাগিলেন। কেবল বিরক্তি প্রকাশ করিয়াই নিশ্চিন্ত রহিলেন না,—তাঁহারা বিদ্বেষ-

‡ আধুনিক ব্রাহ্মগণ স্বীকার না করিলেও ব্রাহ্মসমাজ-প্রতিষ্ঠাতা রাজা রামমোহন রায় বেদকে আপ্ত ও অপৌরুষেয় বলিয়া স্বীকার করিতেন।

পরবশ হইয়া স্বামিজীর নিন্দা-প্রচারেও প্রবৃত্ত হইলেন। অধিক কি সেই বিদ্বেষবুদ্ধি-পরায়ণ ব্রাহ্মগণ দয়ানন্দের সম্বন্ধে শিষ্টাচারের সীমাও অতিক্রম করিয়া ফেলিলেন। কেন না উপস্থিত বিষয়ে তখনকার একখানি সাময়িক পত্রে যাহা বিবৃত হইয়াছিল, তাহা বাস্তবিকই অশিষ্টতার পরিচায়ক। যথা,—"The expenses of the Swami for the first two weeks was paid by the Brahmo somaj. They amounted to nearly Rs 25. But when the Brahmos saw that Swami Dayananda would not join their Brahmo somaj, and that it was impossible for them to convert him to Brahmoism, they not only withheld the payment of the Swamiji's expenses, but also realized the amount they had paid before, out of the subscription collected for his future expenses for one month." * এই ইংরাজি কথাগুলির তাৎপর্য্য এই যে স্বামী দয়ানন্দের প্রথম দুই সপ্তাহের ব্যয়স্বরূপ পঁচিশ টাকা ব্রাহ্মসমাজ কর্ত্তৃক প্রদত্ত হইয়াছিল। কিন্তু তাঁহার সহিত যখন ব্রাহ্মদিগের মত-বিরোধ ঘটিল, তখন ব্রাহ্মগণ তাঁহার সাহায্য একবারে বন্ধকরিয়া দিলেন। এমন কি পূর্ব্বকৃত সাহায্য-স্বরূপ সেই পঁচিশ টাকাও প্রত্যাহার করিয়া লইতে কিছুমাত্র কুণ্ঠিত হইলেন না। আমরা বলিতে পারি না উল্লিখিত ঘটনাটি কতদূর সত্য। যদি সত্য হয়, তাহা হইলে ইহা অপেক্ষা অনুদারতার পরিচয় ব্রাহ্মচরিত্রে আর কি হইতে পারে? ফলতঃ এই সকল কারণে লাহোরস্থ ব্রাহ্মদিগের ভিতর বিচ্ছেদ ঘটিবার সূচনা হইয়া উঠিল। এইরূপ স্থলে বিচ্ছেদ ঘটাই স্বাভাবিক। যাঁহারা

* The Regenerator of Aryavarta 1883 January p 3.

বেদাবলম্বন বিষয়ে স্বামিজীর কথা সঙ্গত ও শুভদায়ক বলিয়া গ্রহণ করিলেন, তাঁহাদিগের প্রতি অপরাপর ব্রাহ্মগণ কর্ত্তৃক বিদ্বেষ-বিষ বর্ষিত হইতে লাগিল। এমন কি তাঁহারা যে বেদের সর্ব্বোপরি প্রাধান্য স্বীকার করিয়া ব্রাহ্মধর্ম্ম হইতে বিচ্যুত হইয়া পড়িতেছেন এই কথা লাহোরের সর্ব্বত্রই প্রচারিত হইয়া পড়িল। ক্রমশঃ বিদ্বেষের ভাব গাঢ়তর হইয়া দাঁড়াইল। বেদবিরোধী ব্রাহ্মগণ তাঁহাদিগকে অব্রাহ্ম বলিয়া ঘৃণা করিতে লাগিলেন। সুতরাং বেদবাদী ব্রাহ্মগণও তাঁহাদিগের সহিত ছিন্নসম্পর্ক হইবার উদ্যোগ করিলেন। এই সকল ব্যাপারের আনুপূর্ব্বিক বৃত্তান্ত দয়ানন্দের কর্ণগোচর হইতে লাগিল। তিনি কি করিবেন;—উপায়ান্তর না দেখিয়া আর্য্যসমাজ প্রতিষ্ঠিত করাই শ্রেয়োবোধ করিতে লাগিলেন। সত্যের অপরিহার্য্য অনুরোধে এ স্থলে ইহা নিতান্তই উল্লিখিতব্য যে স্বতন্ত্র ভাবে কোন সভা বা সমাজ স্থাপিত করিবার সঙ্কল্প স্বামিজীর আদৌ ছিল না। ব্রাহ্মগণ যদি বেদকে অবলম্বন করিতেন, ব্রাহ্মসমাজের সদস্যগণ যদি বেদকে সর্ব্বশ্রেষ্ঠ শাস্ত্র বলিয়াও অন্ততঃ মানিয়া লইতেন, তাহা হইলে দয়ানন্দ পৃথক ভাবে কিছু করিবার কখনই প্রয়াস পাইতেন না। কিন্তু লাহোরস্থ ব্রাহ্ম-গণ তাহার কিছুতেই সম্মত না হওয়াতে স্বামিজী অগত্যা আর্য্যসমাজ স্থাপনে সঙ্কল্পারূঢ় হইলেন। বিশেষতঃ উল্লিখিত কএকটি বেদনিষ্ঠ ব্রাহ্মও তাঁহাকে উপস্থিত বিষয়ে অনুরোধ করিতে লাগিলেন। যাহা হউক এই বিষয় লইয়া লাহোরে একটা আন্দোলন উঠিল।

এদিকে বেদভাষ্যের কার্য্য দ্রুতগতিতে চলিতেছিল। স্বামিজী ভাষ্যপ্রকাশে সত্বরতা অবলম্বন করিয়াছিলেন। বারাণসীর পূর্ব্বোল্লিখিত যন্ত্রালয়ে ভাষ্য মুদ্রিত হইয়া খণ্ডে খণ্ডে বাহির হইতেছিল। কিন্তু উহার গ্রাহক সংখ্যা আশানুরূপ হইয়া উঠে নাই। হইয়া উঠিবার

কথাও নহে। পক্ষান্তরে কার্য্যটি যে বিপুল ব্যয়-সাপেক্ষ তাহা আর বলিতে হইবে না। সুতরাং বেদভাষ্যের ব্যয়-নির্ব্বাহার্থ স্বামিজী চিন্তিত হইতেছিলেন। তখন অর্থাগমের উপায় সম্বন্ধে স্বামিজীর বান্ধববর্গ পরামর্শ করিতে লাগিলেন। অবশেষে একটা উপায়ও উদ্ভাবিত করিলেন। তাঁহারা রাজকীয় সাহায্যের নিমিত্ত গভর্ণমেণ্টের নিকট আবেদন করিতে উদ্যত হইলেন। এ উপায়টি অসঙ্গত বা অযুক্তিসিদ্ধ নহে। কারণ ইংরাজের মত বিদ্যোৎসাহী জাতি পৃথিবীতে আর নাই বলিলেই হয়। কি বিদ্যা-প্রচারে কি জ্ঞানালোক বিস্তারে ইংরাজের মত মুক্তহস্ত রাজা অতি অল্পই দেখা যায়। ভারতের বিলুপ্ত-প্রায় শাস্ত্রাদির উদ্ধারে, কিংবা ভারতীয় কোন পৌরাণিক তত্ত্বের প্রচারে ইংরাজ গভর্ণমেণ্ট যে কতবার মুক্ত-হস্ততার পরিচয় দিয়াছেন তাহা বলা যায় না। সুতরাং উপস্থিত কার্য্যেও গভর্ণমেণ্ট যে অকুণ্ঠিত হইয়া সাহায্য করিবেন তাহাতে আর সন্দেহ কি? এই বিবেচনা করিয়া তাঁহারা আবেদন পত্র রচনায় প্রবৃত্ত হইলেন, এবং তাহা রচিত ও প্রস্তুত হইলে পর পঞ্জাব গভর্ণমেণ্টের নিকট প্রেরণ করিলেন। আবেদন পত্রের সহিত স্বামিজীর দুই খণ্ড বেদভাষ্যও প্রেরিত হইল। সেই পত্র ও বেদভাষ্য প্রাপ্ত হইয়া গভর্ণমেণ্ট তৎসম্বন্ধে পণ্ডিতবর্গের মতামত অবগত হওয়া আবশ্যক বিবেচনা করিলেন। তদনুসারে সেক্রেটারি স্যর লেপেল গ্রিফিন সেই দুই খণ্ড বেদভাষ্য পঞ্জাব ইউনিভার্শিটির রেজিষ্ট্রারের নিকট পাঠাইয়া দিলেন। তৎকালে লাইট্নার সাহেব রেজিষ্ট্রার ছিলেন। লাইট্নার সাহেব সেই বেদভাষ্য বিষয়ে পণ্ডিতবর্গের অভিপ্রায় জানিবার নিমিত্ত একখানি অনুরোধ পত্র বাহির করিলেন। সেই অনুরোধ পত্রের সহিত স্বামিজীর ভাষ্যও পণ্ডিতদিগের নিকট প্রেরিত হইল। পণ্ডিত-

গণ তদ্বিষয়ে আপনাদিগের অভিপ্রায় লিপিবদ্ধ করিয়া পাঠাইতে লাগিলেন। তাঁহাদিগের অভিপ্রায় সমূহ গভর্ণমেণ্ট কর্তৃক মুদ্রিত হইয়া শীঘ্রই প্রচারিত হইল। আশ্চর্য্যের বিষয় সেই সকল সংগৃহীত ও মুদ্রিত মতামতের কোনটিই স্বামিজীর অনুকূল নহে। অধিকন্তু দয়ানন্দ সরস্বতী বেদভাষ্য বিরচিত করিয়া যে একখানি স্বকপোল-কল্পিত বিকৃত ভাষ্যেরই প্রচার করিতেছেন, এই মত পণ্ডিতদিগের সকলেই কোন না কোন প্রকারে প্রকাশিত করিলেন। অধিকতর আশ্চর্য্যের বিষয় এই যে যাহারা স্বামিজীর ভাষ্য সম্বন্ধে প্রতিকূল মত প্রকাশিত করিয়া পরিতৃপ্ত হইলেন, তাঁহাদিগের ভিতর সকলেই কিছু স্বদেশীয় বা সুপণ্ডিত ব্যক্তি ছিলেন না। বলিতে কি টনি ও গ্রিফি-থের মত বেদজ্ঞ অধ্যাপকেরাও ভাষ্য-সমালোচনায় সঙ্কুচিত হইলেন না। আর গভর্ণমেণ্টও তাঁহাদিগের মতামত আদর সহকারে গ্রহণ করিতে ইতস্ততঃ করিলেন না। যাহা হউক স্বামী দয়ানন্দ সত্য প্রচারে পশ্চাদ্‌পদ হইবার লোক ছিলেন না। তিনি যাহা সত্য বলিয়া অবধারিত করিতেন, তাহা অকুতোভয়ে প্রচারিত করিয়াই পরিতৃপ্ত রহিতেন। এমন কি তিনি তন্নিমিত্ত বারংবার সংগ্রাম করিতেও পরাঙ্মুখ হইতেন না। তিনি যখন দেখিলেন যে, তদ্বিরচিত ভাষ্য সম্পর্কে পণ্ডিতেরা অযথা মত প্রকাশিত করিয়াছেন, তিনি যখন বুঝিলেন যে বৈদিক সাহিত্যে সুপণ্ডিত না হইয়াও কতকগুলি ব্যক্তি তদীয় ভাষ্যের ভ্রান্তি প্রদর্শনে প্রবৃত্ত হইয়াছেন, তখন তিনি তাহার প্রতিবাদ না করিয়া আর নিবৃত্ত থাকিতে পারিলেন না। তিনি এক একটি পণ্ডিতের মতামত উদ্ধৃত করিয়া তাহার অসারতা দেখাইতে লাগিলেন, এবং এইরূপে যাবতীয় পণ্ডিতের যাবতীয় মতামত বিখণ্ডিত করিয়া সর্ব্বতোভাবে স্বীয় ভাষ্যের বিশুদ্ধতা প্রতিপাদন করিলেন।

তখন সেই প্রগাঢ় পাণ্ডিত্যপূর্ণ প্রতিবাদ পুস্তক সহকারে পুনর্ব্বার একখানি আবেদন পত্র প্রেরিত হইল। কিন্তু তাহা হইলেও তদ্দ্বারা কিছুই হইল না। কারণ পূর্ব্বোক্ত পণ্ডিতবর্গের প্রতিকূল মতের জন্যই হউক, অথবা যে কারণেই হউক স্বামিজীর ভাষ্য সম্বন্ধে গভর্ণমেণ্ট এমত একটা ভাব পোষণ করিয়াছিলেন যে, তৎসম্পর্কে কোনরূপ সহায়তা করা তাঁহারা উপযুক্ত বিবেচনা করিলেন না। সুতরাং বেদভাষ্য বিষয়ে রাজকীয় সাহায্যের আশা পরিত্যাগ করিতে হইল।

ফলতঃ ব্রাহ্মদিগের ভিতর উল্লিখিত আন্দোলন ক্রমে ঘোরতর হইয়া উঠিল। তাঁহাদিগের বিরোধিতা উত্তরোত্তর বর্দ্ধিত হইতে লাগিল। তখন ব্রাহ্মসমাজের অঙ্গীভূত হইয়া থাকা বেদবাদী ব্রাহ্মদিগের পক্ষে অসম্ভব হইয়া পড়িল। সুতরাং প্রস্তাবিত আর্য্যসমাজ প্রতিষ্ঠা পক্ষে তাঁহারা সত্বর হইয়া উঠিলেন, এবং তদনুসারে ১৮৭৭ খ্রীষ্টাব্দের ২৪শে জুন বৃহস্পতিবারে লাহোর নগরে আর্য্যসমাজ সংস্থাপিত করিলেন। স্থানাভাব বশতঃ ডাক্তার রহিম খাঁর গৃহেই আর্য্যসমাজের প্রথম অধিবেশন হইল। ইহা কতকটা আশ্চর্য্যের বিষয় বলিতে হইবে। কেন না স্থানীয় ব্রাহ্মসমাজের বিস্তৃত ক্রোড়ে আর্য্যসমাজ স্থান পাইল না, লাহোরের কোন স্বধর্ম্মনিষ্ঠ হিন্দুর প্রাঙ্গণেও আর্য্যসমাজের বীজ প্রোথিত হইল না, কিন্তু যে ব্যক্তি ম্লেচ্ছাচারী মুসলমান বলিয়াই উপেক্ষিত হইতেন, আর্য্যসমাজ তাঁহার আশ্রয়েই জন্ম-পরিগ্রহ করিল। এই ঘটনা লাহোরবাসীর পক্ষে গৌরব-সাধক কি অগৌরব সাধক তাহা বলিতে পারি না, তবে ইহা যে রহিম খাঁর পক্ষে বিলক্ষণ উদারভাব পরিচায়ক তাহাতে কাহারও সন্দেহ নাই। তাহার পর ১লা জুলাই দিবসে আর্য্যসমাজের দ্বিতীয় অধিবেশন হইল।

সেই অধিবেশন সৎসভা নামক সভাবিশেষের গৃহে হইল, এবং প্রকৃত পক্ষে সেই দিবসেই আর্য্যসমাজ সংগঠিত হইয়া উঠিল। লালা মুলরাজ আর্য্যসমাজের সভাপতি হইলেন, শ্রীযুক্ত সারদা প্রসাদ ভট্টাচার্য্য সভাপতির সহকারিতা করিবার ভার পাইলেন, এবং লালা জীবনদাস উহার সম্পাদকতা করিবার ভার গ্রহণ করিলেন। এইরূপে পঞ্চনদের পবিত্র ক্ষেত্রে আর্য্যসমাজ অঙ্কুরিত হইয়া উঠিল, এবং চতুর্দ্দিকে আপনার শাখাপল্লবাদি বিস্তার করিবার নিমিত্ত শিরায় শিরায় রস সঞ্চারিত করিতে লাগিল। যাহা হউক উল্লিখিত কএক ব্যক্তি ভিন্ন লালা সাঁই দাস, লালা শ্রীরাম, পণ্ডিত অমরনাথ এবং লালা কুন্দনলাল প্রভৃতিও যে আয্যসমাজ স্থাপনার পক্ষে বিলক্ষণ উদ্যোগী হইয়াছিলেন তাহা বলা বাহুল্য মাত্র। আর লালা জীবন দাস, লালা সাঁই দাস ও সহৃদয় সারদা প্রসাদ যে স্থানীয় ব্রাহ্মসমাজের এক একটি বিশিষ্ট সদস্য বলিয়াই পরিগণিত হইতেন, তাহাও বোধ হয় অনেকেই অবগত আছেন। সুতরাং বুঝিতে হইবে পুরাতন মন্দিরের উপকরণাদি লইয়া যেমন নূতন মন্দির বিনির্ম্মিত হয়, সেইরূপ স্থানীয় ব্রাহ্মসমাজের উপকরণাদি লইয়াই লাহোরের আর্য্যসমাজ বিরচিত হইল। †

আয্যসমাজ প্রতিষ্ঠার কিয়দ্দিবস পরে দয়ানন্দ অমৃতসহরে আসিলেন। তিনি অমৃতসহরে ব্যাখ্যাদি করিয়া তুমুল আন্দোলন উপস্থিত করিলেন। তাঁহার ব্যাখ্যা শুনিয়া অনেক লোক বিস্মিত হইতে

† শ্রীযুক্ত সারদাপ্রসাদ ভট্টাচার্য্য মহাশয়ের নিকট অবগত হওয়া গিয়াছে যে, লাহোরে যে দিবস আর্য্যসমাজ প্রতিষ্ঠিত হয়, সেই দিবস ব্রাহ্মসমাজের নির্দ্দিষ্ট উপাসনা-পদ্ধতি অবলম্বন করিয়াই উহার উপাসনা কাষ্য নির্ব্বাহিত হইয়াছিল। কারণ তখনও আর্য্যসমাজের কোন নির্দ্দিষ্ট উপাসনা-প্রণালী হয় নাই। সুতরাং বুঝিতে হইবে ব্রাহ্মসমাজের সহিত স্বামিজীর কিরূপ অবিরোধিতা ছিল।

লাগিল, অনেক লোক আবার বিপক্ষ হইয়া দাঁড়াইল। বিপক্ষীয় লোকেরা উত্তেজিত হইয়া উঠিল, এমন কি স্বামিজীকে প্রহার করিবে বলিয়া আস্ফালন করিতে লাগিল। কিন্তু স্বামিজী কিছুতেই বিচলিত হইবার নহেন। তিনি অদমনীয় উৎসাহ সহকারে এক দিবস ব্যাখ্যা করিতেছেন, এমত সময়ে বিপক্ষ দল কর্ত্তৃক তাঁহার দিকে লোষ্ট্র নিক্ষিপ্ত হইতে লাগিল। তখন সংবাদ পাইয়া পুলিশের লোক উপস্থিত হইল, এবং তাহাদিগের সহায়তায় সমস্ত গোলমাল শীঘ্রই থামিয়া গেল। এইরূপে অমৃতসহরে কএক দিন অতিবাহিত করিয়া তথা হইতে প্রস্থান করিলেন, এবং রাওলপিণ্ডি ও উজিরাবাদ প্রভৃতি স্থানে গমন পূর্ব্বক ভাষণ করিয়া বেড়াইতে লাগিলেন। উজিরাবাদ হইতে পঞ্জাবের অন্তর্গত গুজরাটে পৌছিলেন, তাহার পর গুজরাট হইতে গুজরাণালয় আসিলেন। তথাকার ঠাকুরদাস পূজারি নামক জৈন পণ্ডিতের সহিত জৈনমত আলোচনায় প্রবৃত্ত হইলেন।* এই প্রকারে পঞ্চনদের নানা স্থান ভ্রমণ করিয়া স্বামিজী পুনর্ব্বার লাহোরে আসিলেন। এই সময়ে তিনি পঞ্জাবের নানা স্থল হইতে আমন্ত্রণ পত্র পাইতে লাগিলেন। কিন্তু তিনি কোথাকার আমন্ত্রণ উপেক্ষা করিয়া কোথাকার গ্রহণ করিবেন কিছুই স্থির করিয়া উঠিতে পারিলেন না। পরিশেষে মুলতানবাসিদিগের অনুরোধ তাঁহার পক্ষে অনতিক্রম্য হইয়া উঠিল। সুতরাং তিনি মুলতান যাত্রার্থ সমুদ্যত হইলেন, এবং ১৮৭৮ খৃষ্টাব্দের ৭ই মার্চ্চ তারিখে মুলতানে যাইয়া পৌছিলেন। তাঁহার অভ্যর্থনার নিমিত্ত মুলতানে পূর্ব্ব হইতেই

* ঠাকুরদাস পূজারি ভিন্ন পণ্ডিত আত্মারাম নামক প্রসিদ্ধ জৈনমতাবলম্বীর সহিত দয়ানন্দের কিছু দিন পরে ঘোর তর্ক হইয়াছিল। জৈন ও বৌদ্ধ মত যে অভিন্ন বা একবিধ, এই কথা দয়ানন্দ আত্মারামের নিকট প্রমাণিত করিয়াছিলেন।

আয়োজন হইতেছিল। কারণ "সোসিয়েল ক্লবের" উদ্যোগে তথাকার স্কুল গৃহে একটি সভা আহূত হইয়াছিল। সেই সভাতে মুলতানের শিক্ষিত ব্যক্তিগণ সমবেত হইয়াছিলেন, এমন কি সভাগত উদ্দেশ্যের সহিত সহানুভূতিও প্রকাশ করিয়াছিলেন। সভাস্থলে স্বামিজীর অবস্থানাদি বিষয়ে যথোচিত ব্যবস্থা সকল নির্দ্ধারিত হইয়াছিল, এবং তদুদ্দেশে ব্যয়নির্ব্বাহের নিমিত্ত চাঁদা স্বরূপে কতক টাকাও সংগৃহীত হইয়াছিল। যাহা হউক স্বামিজী মুলতানে পৌঁছিয়া তাহার পর দিবস হইতেই ব্যাখ্যা আরম্ভ করিলেন। ৯ই মার্চ্চ হইতে ১০ই এপ্রেল পর্য্যন্ত দয়ানন্দ বক্তৃতা করিতে লাগিলেন। এতদ্ভিন্ন কি উদ্দেশ্যে ও কতদিন হইতে এতদ্দেশে হোলি এবং দেওয়ালি প্রথা প্রচলিত হইয়াছে, এই বিষয়ও দয়ানন্দ তথাকার অধিবাসিবর্গকে বুঝাইয়া বলিলেন। ‡ ফলতঃ মাসাধিক কালব্যাপিনী ব্যাখ্যা ও আলোচনার ফলে মুলতানের বহুতর ব্যক্তিই স্বামিজীর মতাবলম্বী হইয়া উঠিলেন। তাঁহারা স্বামিজীর উপদেশে এই কথা বিলক্ষণরূপেই বুঝিতে পারিলেন যে, বৈদিক পন্থার আশ্রয় ব্যতীত আর্য্যজাতির পরিত্রাণের আর উপায়ান্তর নাই। সুতরাং আর কালবিলম্ব না করিয়া তাঁহারা আর্য্য সমাজ প্রতিষ্ঠার আয়োজন করিতে লাগিলেন। তাঁহাদিগের আয়োজন শীঘ্রই সফল হইয়া উঠিল। মুলতান নগরে বৈদিক ধর্ম্ম বিস্তারার্থ

---

‡ দয়ানন্দ যে সময়ে মুলতানে অবস্থিতি পূর্ব্বক ব্যাখ্যাদি কার্য্যে ব্যাপৃত ছিলেন, সেই সময় তথায় হোলি উৎসব চলিতেছিল। এমন কি তিনি যে উদ্যান মধ্যে অবস্থান করিতেছিলেন, সেই উদ্যানের একাংশেই কতকগুলি লোক হোলিতে মত্ত হইয়াছিল। ইহা দেখিয়া কোন কোন অনুসন্ধিৎসু ব্যক্তি দয়ানন্দকে হোলির বিষয় জিজ্ঞাসা করিয়াছিলেন। সুতরাং দয়ানন্দ হোলির কথা বলিতে গিয়া দেওয়ালির কথাও বলিয়াছিলেন।

আর্য্যসমাজের মন্দির নিখাত হইল। আর্য্যসমাজ প্রতিষ্ঠার পর দয়ানন্দ মুলতান হইতে লাহোরে প্রত্যাবর্ত্তন করিলেন। লাহোরে কএক দিবসমাত্র অবস্থিতি করিয়াই জলন্দরে আসিলেন। জলন্দরে সর্দ্দার বিক্রম সিংহের আলয়ে থাকিয়া তথাকার মৌলবিদিগের সঙ্গে মুসলমান মতালোচনায় নিয়োজিত হইলেন, এবং তথা হইতে সাহারাণ-পুরে আসিবার অভিপ্রায়ে পঞ্চনদের সীমা উত্তরণ করিলেন।

---

# একাদশ পরিচ্ছেদ।

দ্বিতীয়বার মিরাট যাত্রা—মিরাটে বক্তৃতা, ও নানা প্রশ্ন মীমাংসা—লালা রামশরণ দাস প্রভৃতির উপনয়ন সংস্কার—আর্য্যসমাজ স্থাপন ;—আজমীর গমন ও পুষ্করের মেলায় ব্যাখ্যা—আজমীরে উপর্য্যুপরি দ্বাদশটি বক্তৃতা,—পাদরি গ্রে সাহেবের সঙ্গে বিচার,—হরিদ্বারের কুম্ভে ব্যাখ্যা—সাহারাণপুরে কর্ণেল অলকট ও ম্যাডাম ব্যালাভেস্কির সহিত সাক্ষাৎ,—কর্ণেল অলকট প্রভৃতির পত্র ও থিওসফিক্যাল সোসাইটির জন্মবৃত্তান্ত,—মিরাটে কর্ণেলের সহিত যোগাদি বিষয়ে আলোচনা,—স্বামিজীর পীড়া ও নানা স্থান ভ্রমণ,—কাশীতে আগমন ও শাস্ত্রার্থের নিমিত্ত বিজ্ঞাপন প্রচার—রাজা শিব প্রসাদের সহিত বাদ প্রতিবাদ,—স্বামিজীর বক্তৃতায় কাশীর ম্যাজিষ্ট্রেটের বাধা দান।

---

দয়ানন্দ সাহারাণপুর হইতে রুড়কি হইয়া মিরাটে আসিলেন। মিরাটে ১৮৭৮ খৃষ্টাব্দের ২৬শে আগষ্ট তারিখে আসিয়া পৌছিলেন তথায় পৌছিয়া ছাউনির নিকটবর্ত্তী দামোদর দাসের বাঙ্গোলোতে রহিলেন। স্বামিজী সেই বাঙ্গোলোতে ৩১শে আগষ্ট পর্য্যন্ত থাকিয়া তাহার পর অন্যত্র থাকিবার ব্যবস্থা করিলেন। ১লা সেপ্‌টেম্বরে মিরাট নগরে স্বামিজীর ঘোষণাপত্র প্রচারিত হইল। প্রচারিত ঘোষণানুসারে রায় গণেশি লালের ভবনে প্রতিদিন সন্ধ্যাকালে ব্যাখ্যা হইতে লাগিল। ব্যাখ্যার পর প্রশ্নজিজ্ঞাসার নিমিত্ত আধ ঘণ্টা করিয়া সময় নির্দ্দিষ্ট থাকিত। ১লা হইতে ৩রা সেপ্‌টেম্বর পর্য্যন্ত তিন দিবস তিনটি

বিষযে বক্তৃতা হইল। সেই তিনটি বিষয ঈশ্বর, ধর্ম্মাধর্ম্ম, এবং স্তুতি ও প্রার্থনা। তাহাব পব চতুর্থ দিবস কেবল প্রশ্নমীমাংসার নিমিত্ত নিদ্ধারিত হইয়া বহিল। কিন্তু দুঃখেব বিষয় প্রশ্ন জিজ্ঞাসার্থ সে দিবসের সভায় কেহই সমাগত হইলেন না স্বামিজী তদুদ্দেশে প্রায এক ঘণ্টাকাল অপেক্ষা কবিয়া বহিলেন, এবং পরিশেষে সৃষ্টি বিষয়ে বক্তৃতা করিয়া শ্রোতৃবৃন্দকে বিমোহিত করিতে লাগিলেন। এইরূপ ৪ঠা সেপ্টেম্বব পয্যন্ত অতিবাহিত হইল। তদনন্তব সহরের ভিতব লালা রামশরণ দাসেব আলযে দযানন্দের ব্যাখ্যা হইতে লাগিল তথায ৫ই হইতে ১০ই সেপ্টেম্বর পয্যন্ত ছয় দিবস কাল অবিশ্রান্ত বক্তৃতা স্রোত চলিল। স্বামিজীব এইরূপ অগ্নিস্রাবিণী উপর্য্যুপরি বক্তৃতায় মিরাটের অধিবাসিবর্গ কতকটা অস্থির হইয়া উঠিলেন তাঁহারা নানা বিষয়ে জিজ্ঞাসু হইলেন,—অনেক কথা জানিবার নিমিত্ত স্বামিজীর নিকট যাইয়া একান্ত আগ্রহ প্রকাশ কবিতে লাগিলেন তদনুসাবে তিনি জিজ্ঞাসুদিগের লিখিত ও কথিত প্রশ্নের মীমাংসার জন্য তিন দিবস নিদ্ধারিত করিলেন। সুতরাং ১০ই সেপ্টেম্বরেব পব তিন দিবসকাল লোকের প্রশ্ন-মীমাংসাতেই অতিবাহিত হইল। জিজ্ঞাসুদিগের ভিতর মৌলবি ও পণ্ডিত শ্রেণিস্থ লোক আসিতেন, বিশেষতঃ স্থানীয় ধর্ম্মসভা সংক্রান্ত লোকেবা প্রায়ই উপস্থিত থাকিয়া নানা কথা উত্থাপিত করিতেন। যাহা হউক এইরূপ অক্লান্ত পরিশ্রমেব ফলে মিরাটেব ভূমি মাজ্জিত ও কিয়দংশে উর্ব্বব হইয়া উঠিল এমন কি আর্য্যসমাজের বীজ বপন কবিবার পক্ষে সর্ব্বতোভাবেই উপযোগী হইয়া পড়িল। দেশকালজ্ঞ দয়ানন্দ তাহা বুঝিতে পারিলেন, এবং বুঝিতে পারিয়াই ২৯শে সেপ্টেম্বর তারিখে মিরাট নগরে আর্য্য-সমাজ সংস্থাপিত করিলেন। এতদ্ভিন্ন তিনি আর একটি ক্রিয়ার

অনুষ্ঠান করিয়া মিরাটবাসিদিগের নিকট আপনাকে চিরস্মরণীয় করিয়া রাখিলেন। সে ক্রিয়াটি কিয়দংশে আশ্চর্য্য হইলেও অশ্রুতপূর্ব্ব নহে, কিংবা ইদানীন্তন সময়ে অপ্রসিদ্ধ হইলেও অপ্রচলিত বলিয়া পরিগণিত হইবার নহে। ফলতঃ তাহা লালা রামশরণ দাস প্রভৃতি কএক জন বেদনিষ্ঠ বৈশ্যের উপনয়ন ক্রিয়া ভিন্ন অপর কিছুই নহে। লালা রামশরণ দাস, লালা ছেদিলাল ও লালা শিবনারায়ণ প্রভৃতি বৈশ্যবংশীয় কএক ব্যক্তি স্বামিজীর উপদেশে বেদাদি আর্য্যগ্রন্থের প্রতি সাতিশয় আস্থাবান হইয়া উঠিয়াছিলেন। বৈদিক আচারের প্রতিও তাঁহারা স্বভাবতঃ নিষ্ঠাবান্ ছিলেন। অধিক কি যথাকালে গায়ত্রী ও সন্ধ্যোপাসনাদি করিয়া যাহাতে আপনাদিগকে আর্য্যনামের উপযুক্ত করিতে পারেন, তজ্জন্যও তাঁহাদিগের একটা আন্তরিক ইচ্ছা ছিল। দয়ানন্দ এই সকল কারণে তাঁহাদিগের পক্ষে উপনয়ন সংস্কার আবশ্যক বিবেচনা করিলেন, এবং তন্নিমিত্ত উল্লিখিত ছেদিলালের আলয়ে একটি যজ্ঞানুষ্ঠান পূর্ব্বক তাঁহাদিগকে উপনীত করিয়া তুলিলেন। সেই বৈশ্য কএকটিকে যজ্ঞোপবীত ধারণ করিতে দেখিয়া মিরাটের অধিবাসিগণ অবশ্যই আশ্চর্য্যান্বিত হইলেন, অধিকন্তু ইহাকে একটি অবৈধ ও অদৃষ্টপূর্ব্ব ব্যাপার বিবেচনা করিয়া * তুমুল আন্দোলন উপস্থিত করিতে লাগিলেন।

---

* বৈশ্যের উপনয়ন সংস্কার বাস্তবিক অবৈধ বা অদৃষ্টপূর্ব্ব নহে। কারণ বৈশ্যেরা আর্য্যের মধ্যেই পরিগণিত। পূর্ব্বকালে আর্য্য বলিতে ব্রাহ্মণ ক্ষত্রিয় ও বৈশ্যকেই বুঝাইত এবং এই কারণেই তিন জাতির ভিতরে উপনয়ন,—এমন কি ব্রহ্মচর্য্যের প্রথাও ছিল। সুতরাং বৈশ্যদিগের সন্ধ্যা গায়ত্রীতে অধিকার থাকিবে না কেন। অতএব স্বামিজী উল্লিখিত বৈশ্যদিগকে উপনীত করিয়া, এবং তৎসঙ্গে সন্ধ্যোপাসনাদির অধিকার প্রদান করিয়া যে বিহিত কার্য্যই করিয়াছেন তাহা বলা বাহুল্য মাত্র।

মিরাটে মাসৈক কাল এই সকল ব্যাপাবে অতিবাহিত করিয়া দয়ানন্দ দিল্লীতে আসিলেন, এবং দিল্লী হইতে রেওয়ারি হইয়া আজমীর নগরে পদার্পণ করিলেন। তখন কার্ত্তিকের শেষ বা নবেম্বরের আরম্ভ। তৎকালে পুষ্কব ক্ষেত্রে মেলা উপস্থিত। এই কাবণ তিনি আজমীরে অধিক দিন না থাকিযা পুষ্কব যাত্রা কবিলেন। তথাকার মেলায় তাহাব ব্যাখ্যা আরম্ভ হইল। ব্যাখ্যা শুনিবার নিমিত্ত সহস্র সহস্র লোকের সমাগম হইতে লাগিল। তিনি সেই লোকারণ্যের ভিতর দণ্ডায়মান হইয়া বৈদিক ধর্ম্মের জয়ঘোষণা করিতে লাগিলেন, এবং কএক দিবস ব্যাখ্যা কার্য্যে নিয়োজিত থাকিয়া আজমীরে পুনর্ব্বার আগমন করিলেন। আজমীরে ১৫ই নবেম্বর হইতে দয়ানন্দেব ব্যাখ্যা আরম্ভ হইল। ক্রমাগত ১২দিন ধরিয়া তাঁহার ব্যাখ্যা হইতে লাগিল। এই দ্বাদশ দিনে তিনি দ্বাদশটি বক্তৃতা করিলেন। প্রত্যাদেশের আবশ্যকতা, বেদই সত্যজ্ঞানের আধার, সতীদাহের অশাস্ত্রীয়তা, এবং জলযানে হিন্দুব নানা দেশ যাত্রা প্রভৃতি বিষয় অবলম্বন করিয়াই তিনি বক্তৃতা কবিতে লাগিলেন। স্বামিজীর দ্বাদশটি বক্তৃতায় ২৭শে নবেম্বর পর্য্যন্ত অতিবাহিত হইল। ২৮শে নবেম্বর পাদরি গ্রে সাহেবের সহিত বিচারের দিন। তদনুসারে গ্রে স্বামিজীব সন্মুখীন হইলেন। দয়ানন্দ বাইবেল শাস্ত্র ভ্রান্তিপূর্ণ বলিয়া উল্লেখ করিলেন। গ্রে তাহার প্রতিবাদী হইলেন। সুতবাং তখন তর্ক উত্থাপিত হইল। উভয় পক্ষের বাদ প্রতিবাদই লিপিবদ্ধ হইতে লাগিল। কিন্তু স্বামিজীর কথাব উত্তরে গ্রে ক্রমশই বিচলিত হইতে লাগিলেন। অধিক কি পরিশেষে তিনি একরূপ নিরুত্তর হইয়া পড়িলেন। গ্রের পরাভূতি সময়ে পাদরি হাজ্‌বেণ্ড আসিয়া উপস্থিত হইলেন। কিন্তু গ্রের সহিত হাজ্‌বেণ্ড সম্মিলিত হইলেও স্বামিজীর কথা অথণ্ডিত হইয়া রহিল।

গ্রে দেখিলেন যে বাদ প্রতিবাদ লিপিবদ্ধ করিয়া বিচার করায় পদে পদে পরাভূতির সম্ভাবনা। অতএব তৃতীয় দিবস তিনি আর উল্লিখিত প্রণালীতে বিচার করিতে সম্মত হইলেন না। কিন্তু স্বামিজী তাহাতে সম্মত হইবার লোক ছিলেন না। সুতরাং গ্রের সহিত স্বামিজীর বিচার বন্ধ করিতে হইল। বলা বাহুল্য যে, দয়ানন্দ এই যাত্রায় আজমীরে আসিয়া শেঠ রামপ্রসাদের উদ্যানে ছিলেন, এবং তাঁহার এইবারকার বক্তৃতা সকল প্রধানতঃ সর্দ্দার উমির্চাদ বাহাদুরের উদ্যোগেই হইয়াছিল।

অতঃপর স্বামিজী হরিদ্বারে আসিলেন। হরিদ্বারে তখন কুম্ভের মহামেলা। তিনি সেই মহামেলার মহাজনতার নিকট ব্যাখ্যা করিবার জন্যই তথায় উপস্থিত হইলেন। ফলতঃ কুম্ভক্ষেত্রে কএক দিবস ব্যাখ্যা ও শাস্ত্রালোচনা করিয়া তিনি অপেক্ষাকৃত সত্বরতা সহকারে সাহারাণপুরে আসিলেন। সাহারাণপুরে সত্বর আসিবার কারণ কি? কারণ এই যে কর্ণেল অলকট ও ম্যাডাম ব্যালাভের্স্কি আমেরিকা হইতে আসিয়া তাঁহার নিমিত্ত সাহারাণপুরে অপেক্ষা করিতেছিলেন। † দয়ানন্দের নিকট কর্ণেল ও ম্যাডামের আমেরিকা হইতে আসিবার কারণ কি? কর্ণেল অলকট এবং ম্যাডাম ব্যালাভেস্কি ত এতদ্দেশে থিওসফিষ্ট সম্প্রদায়ের প্রতিষ্ঠাতা বলিয়াই পরিচিত। তবে কি স্বামী দয়ানন্দের সঙ্গে থিওসফিষ্ট সম্প্রদায়ের কোন সংস্রব ছিল?

† কর্ণেল ও ম্যাডাম ১৮৭৮ খৃষ্টাব্দের ১৭ই ডিসেম্বর আমেরিকার নিউইয়র্ক নগর হইতে যাত্রা করিয়া লণ্ডনে দুই সপ্তাহকাল যাপন পূর্ব্বক ১৮৭৯ খৃষ্টাব্দের ১৬ই ফেব্রুয়ারি তারিখে বোম্বায়ে আসিয়া উপস্থিত হইয়াছিলেন। তাহার পর তথায় কিছুদিন অবস্থান করিয়া দয়ানন্দের সহিত সাক্ষাতের নিমিত্ত সাহারাণপুরে যাইয়া প্রতীক্ষা করিতেছিলেন। The Theosophist vol I, P I.

এ কথা বোধ হয় অনেকেই অবগত নহেন যে স্বামী দয়ানন্দ সরস্বতীকে অবলম্বন করিয়াই থিওসফিষ্ট সম্প্রদায়ের অধিনায়কগণ এতদ্দেশে আগমন করেন। বলিতে কি স্বামী দয়ানন্দের নামেই কর্ণেল অলকট ও ম্যাডাম ব্যালাভেস্কি ভারতবাসীর নিকট প্রতিষ্ঠিত হইয়া উঠেন। যাহা হউক প্রায় বিংশতি বৎসর পূর্ব্বে ম্যাডাম ও কর্ণেলের বিশিষ্ট উদ্যোগে আমেরিকা দেশে একটি সভা সংস্থাপিত হয়। সেই সভার নামই থিওসফিক্যাল সোসাইটি। সেই সভার অভিপ্রায় বা উদ্দেশ্য সম্পর্কে সভাসদগণ এইরূপ নির্দ্ধারিত করেন। যথা—"The Society teaches and expects its fellows * * * to disseminate a knowledge of the sublime teachings of that pure esoteric system of the archaic period, which are mirrored in the oldest *Vedas* and in the philosophy of Gautama Buddha, Zoroaster and Confucius; finally and chiefly to aid in the institution of a brotherhood of Humanity, wherein all good and pure men, of every race, shall recognize each other as the equal effects (upon this planet) of one Uncreate, Universal, Infinite and Everlasting Cause."

উল্লিখিত কথাগুলির স্থূল মর্ম্ম এই যে বেদাদি প্রাচীন গ্রন্থে যে সকল পবিত্র পারমার্থিক তত্ত্ব প্রতিভাত হইয়া রহিয়াছে, থিওসফিক্যাল সোসাইটি সেই সকলের আলোচনা পূর্ব্বক প্রচার করিবেন, এবং ইহা মানবসাধারণকে ভ্রাতৃত্ব সূত্রে সম্বন্ধ করিবার নিমিত্ত সচেষ্ট রহিবেন। সুতরাং থিওসফিক্যাল সোসাইটিকে তত্ত্বালোচনী সভা নামে অভিহিত

* The Arya Magazine vol I, No 3, page 54.

কথাই যুক্তিসঙ্গত। যাহা হউক এই সভা আমেরিকা দেশে স্থাপিত হইলেও স্বামী দয়ানন্দের নিকট উপদেশ-প্রার্থী হইয়াছিলেন, এমন কি তাহাকেই আপনাদের আচার্য্য বা উপদেষ্টা বলিয়া গ্রহণ করিয়াছিলেন। কর্ণেল অলকট আমেরিকা হইতে এই বিষয়ে স্বামিজীকে যে সকল পত্র লিখেন, আমরা তাহার ভিতর হইতে একখানি পত্রের সারাংশ নিম্নে উদ্ধৃত করিলাম। তাহা এই ;—

"Extract from letters No 71, Broadway, New York, 18th February 1878.

To the Most Honorable Pandit Dayanand Saraswati, India.

Venerated Teacher—A number of American and other students who earnestly seek after spiritual knowledge, place themselves at your feet and pray you to enlighten them. The boldness of their conduct naturally drew upon them public attention and reprobation of all influential organs and persons whose worldly interests or private prejudices were linked with the established order.

We have been called Atheists, infidels and pagans.

We need the assistance not only of the young and the enthusiastic, but also of the wise and the venerated. For this reason we come to your feet as children to a parent and say look at us, our teacher ; tell us what we ought to do. Give us your counsel and your aid.

See that we approach you not in pride but humility. that we are prepared to receive your counsel and do our duty as it may be shown to us." *

( Sd ) HENRYS. OLCOTT,

President of the Theosophical Society.

দয়ানন্দ সরস্বতী কেবল থিওসফিক্যাল সোসাইটির আচার্য্য বা উপদেষ্টা বলিয়া পরিগণিত হয়েন নাই। অধিকন্তু থিওসফিক্যাল সোসাইটি যে তাঁহার আর্য্যসমাজেরই শাখাস্বরূপ, তাহা নিম্নোদ্ধৃত পত্রাংশ দ্বারা প্রমাণিত হইতেছে। যেহেতু সোসাইটির সম্পাদক মহাশয় লিখিতেছেন ঃ—

"The Theosophical Society, New York May 22nd 1878

To the Chief of the Arya Samaj,

HONOURED SIR—You are respectfully informed that at a meeting of the Council of the Theosophical Society, held at New York on the 22nd of may 1878, the President in the chair upon motion of Vicepresident A Wilder seconded by the Corresponding Secretary H. P Blavatsky, it was unanimously resolved that the society accept the proposal of the Arya Samaj, to unite with itself, and that the title of this Society be changed to "The Theosophical Society of the Arva Samaj of India."

---

* The Arya Mazagine vol I. No 3. page 54.

Resolved, that the Theosophical Society for itself and branches in America, Europe and elsewhere hereby recognize Swami Dayanand Saraswati, Pandit, Founder of the Arya Samaj, as its lawful Director or Chief.

Awaiting the signification of your approval and any instructions that you may be pleased to give." †

I am, honoured Sir, by order of the Council.

Respectfully yours

( Sd. ) AUGUSTUS GUSTAM,

Recording Secretary

এখন থিওসফিক্যাল সোসাইটির আদিম বৃত্তান্ত পাঠকবর্গ কতকটা বুঝিতে পারিলেন। স্বামী দয়ানন্দ যখন উল্লিখিত সভার আচার্য্য বলিয়া স্বীকৃত, অধিনায়ক বলিয়া পরিগণিত, এবং উহা যখন আর্য্য-সমাজেরও অঙ্গীভূত ব্যাপার বলিয়া পরিগৃহীত, তখন থিওসফিক্যাল সোসাইটির সহিত স্বামী দয়ানন্দ যে কিরূপ ঘনিষ্ঠসূত্রে সম্বদ্ধ তাহা আর বিশেষ করিয়া বলিতে হইবে না। সুতরাং স্বামিজীর নাম লইয়া কর্ণেল ও ম্যাডাম যে ভারতক্ষেত্রে পরিচিত হইবেন, এবং স্বামিজীর দর্শনাকাঙ্ক্ষী হইয়া তাঁহারা যে সাহারাণপুরে অপেক্ষা করিয়া থাকিবেন তাহাতে আর আশ্চর্য্য কি। যাহা হউক কর্ণেল ও ম্যাডামকে সঙ্গে লইয়া স্বামিজী সাহারাণপুর হইতে মিরাটে আসিলেন। মিরাটে তাঁহাদিগের অবস্থিতির নিমিত্ত স্বতন্ত্র বন্দোবস্ত হইল। মে মাসের ৫ই তারিখে কর্ণেল অলকট ছেদিলালের কুঠিতে একটি বক্তৃতা করিলেন। তাহার পর দুই দিন ধরিয়া কর্ণেল ও ম্যাডাম আর্য্যাবর্ত্তের

† Ibid,

ধর্ম্মোন্নতি সম্বন্ধে দয়ানন্দের সহিত আলাপ করিতে লাগিলেন। আর্য্যদিগের যোগবিদ্যা বিষয়ে তাঁহারা উভয়ই একান্ত কৌতূহলাক্রান্ত ছিলেন। এই কারণ তাঁহারা যোগ ও যোগৈশ্বর্য্য সম্পর্কে স্বামিজীর নিকট নানা প্রশ্ন উত্থাপিত করিলেন। এইরূপে কএক দিবস স্বামিজীর সান্নিধ্য-সুখ সম্ভোগ করিয়া, এবং কোন কোন বিষয়ে বিগত সংশয় হইয়া কর্ণেল ও ম্যাডাম মিরাট হইতে চলিয়া গেলেন। তাঁহারা চলিয়া যাওয়ার পর দয়ানন্দ মিরাটে অল্প দিবস অবস্থিতি করিয়াছিলেন। কিন্তু তাহার মধ্যে তিনি ব্যাখ্যা বা বক্তৃতাদি কিছুই করেন নাই। ফলতঃ অলকট ও ব্যালাভিস্কির সহিত আলাপ ও আলোচনা ভিন্ন সে যাত্রা মিরাটে বিশেষ কিছুই ঘটে নাই।

অতঃপর দয়ানন্দ মিরাট হইতে মোরাদাবাদ হইয়া কানপুরে আসিলেন। কানপুরে রাজা জয়কিশন দাসের আলয়ে অবস্থিতি পূর্ব্বক কএকটি ব্যাখ্যা করিলেন। তাহার পর এলাহাবাদ, মৃজাপুর ও দানাপুর প্রভৃতি পরিভ্রমণ করিয়া কাশীতে আসিয়া পৌঁছিলেন। দয়ানন্দ ইতঃপূর্ব্বে কাশীধামে ছয়বার আসিয়াছিলেন। সুতরাং এইবার তাঁহার কাশীতে সপ্তমবার আগমন। তিনি এইবারে আসিয়াও তথাকার পণ্ডিতদিগের সহিত শাস্ত্রার্থের বিজ্ঞাপন বাহির করিলেন। কাশীতে ইহার পূর্ব্বে যতবার আসিয়াছিলেন, তিনি তত বারই উল্লিখিত অভিপ্রায়ে বিজ্ঞাপন প্রচারিত করিয়াছিলেন। কারণ কাশীস্থ পণ্ডিতবর্গের সহিত,—বিশেষতঃ পণ্ডিতপুঙ্গব বলিয়া পরিচিত বালশাস্ত্রী ও বিশুদ্ধানন্দ স্বামীর সহিত একবার শাস্ত্রার্থ সংগ্রামে প্রবৃত্ত হওয়া স্বামিজীর একান্ত অভিপ্রায় ছিল। যদিও প্রথম শাস্ত্রার্থের সময়ে বালশাস্ত্রী ও বিশুদ্ধানন্দ দয়ানন্দের সম্মুখীন হইয়াছিলেন, যদিও তাঁহারা দয়ানন্দের সমক্ষে কোন কোন শাস্ত্রীয় কথাও উত্থাপিত করিয়াছিলেন, তথাপি সে

বারের শাস্ত্রার্থকে কোন মতেই শাস্ত্রার্থ নামে অভিহিত করা যাইতে পারে না। পক্ষান্তরে তাহা "কাশীর কোলাহল" শব্দে অভিহিত হইবারই উপযুক্ত। এই নিমিত্ত এযাত্রায় আসিয়াও শাস্ত্রার্থের বিজ্ঞাপন প্রচার স্বামিজীর পক্ষে অত্যাবশ্যক হইয়া উঠিল। কিন্তু আশ্চর্য্যের বিষয় বলিতে হইবে যে এবারেও কাশীর কোন পণ্ডিতই দয়ানন্দের সম্মুখীন হইলেন না। এমন কি যাহারা প্রচারিত বিজ্ঞাপন মধ্যে বিশিষ্টভাবে আহূত হইয়াছিলেন, তাঁহাদিগের ভিতর কি বিশুদ্ধানন্দ কি বালশাস্ত্রী কেহই আগমন করিলেন না। তখন রাজা শিবপ্রসাদ নামক জনৈক বৈশ্য-সন্তান বারাণসীর গৌরব রক্ষার্থ দণ্ডায়মান হইলেন। তিনি স্বামিজীর মতামত শাস্ত্রবিরুদ্ধ বলিয়া প্রতিপাদন করিবার উদ্দেশে "প্রথম নিবেদন" নামে একখানি পুস্তিকা বাহির করিলেন। এ স্থলে এ কথা নিতান্তই উল্লিখিতব্য যে রাজা শিবপ্রসাদ স্বামী বিশুদ্ধানন্দ ও পণ্ডিত বালশাস্ত্রী কর্তৃক প্রণোদিত বা প্ররোচিত হইয়াই উপস্থিত ব্যাপারে হস্তক্ষেপ করিয়াছিলেন। কেবল ইহা নহে,— উল্লিখিত পুস্তকা খানি হয় শাস্ত্রিজী না হয় স্বামিজীই লিখিয়া দিয়াছিলেন বলিয়া অনেকের ধারণা। যেহেতু আর্য্যশাস্ত্রে যে প্রকার ভূয়োদর্শিতা থাকিলে, কিংবা বেদাদি গ্রন্থে যে প্রকার ব্যুৎপন্ন হইলে দয়ানন্দ সরস্বতীর মত দিগ্বিজয়ী পণ্ডিতের সহিত বিচারক্ষম হওয়া যায়, বলিতে কি রাজা শিবপ্রসাদে তাহার কিছুই ছিল না। যাহা হউক দয়ানন্দ "প্রথম নিবেদনের" খণ্ডনার্থ শীঘ্রই উদ্যত হইলেন, এবং "ভ্রমোচ্ছেদন" নামে তাহার একখানি প্রতিবাদ বাহির করিলেন।

এইরূপে রাজা শিবপ্রসাদের ভ্রমোচ্ছেদনাদি কার্য্যে স্বামিজী যখন ব্যাপৃত ছিলেন, তখন কাশীর বাঙ্গালিটোলার স্কুলে একটি বক্তৃতা করিবার জন্য বিজ্ঞাপন বাহির করিলেন। সেই বক্তৃতার দিন ২০শে

ডিসেম্বর নির্দ্ধারিত ছিল। স্বামিজী যথাসময়ে বক্তৃতাস্থলে উপস্থিত হইলেন। কিন্তু উপস্থিত হইবামাত্র ম্যাজিষ্ট্রেট সাহেবের স্বাক্ষরিত একখানি পরোয়ানা পাইলেন। সেই পরোয়ানাতে লিখিত ছিল যে কাশীতে স্বামী দয়ানন্দের বক্তৃতা আপাততঃ বন্ধ রাখিতে হইবে। সেই আদেশলিপি পাঠ করিয়া স্বামিজী কতকটা বিস্ময়ান্বিত হইলেন বটে,—কিন্তু নিরুদ্যম হইয়া পড়িলেন না। তিনি সেই অযথা ও অপ্রত্যাশিত আদেশের প্রতিকারার্থ পশ্চিম প্রদেশীয় ছোট লাটের নিকট আবেদন করিবার উদ্যোগ করিতে লাগিলেন। ফলতঃ ম্যাজি-ষ্ট্রেট ওয়ালের এই ব্যাপারে কাশীর সুশিক্ষিত ব্যক্তিমাত্রেই বিরক্তি প্রকাশ করিলেন। এমন কি উপস্থিত ঘটনা সম্পর্কে পাইওনিয়র পত্রে কিছু কাল পর্য্যন্ত লেখালেখি চলিতে লাগিল। জনৈক সুলেখক ব্যক্তি এই বিষয় লইয়া গভর্ণমেণ্ট কর্ত্তৃক মুর্ত্তিপূজার সমর্থন" British protection for Idolatory ) শিরোনামে পাইওনিয়রে একটি প্রস্তাব লিখিয়াছিলেন। আমরা এই স্থলে সেই প্রস্তাবের কিয়দংশ উদ্ধৃত করিলাম।—

"With irresistible logic and fiery eloquence he preached, like a second Luther, against the abuses which in the course of time had loaded down and corrupted a once grand faith. He touched the heart of young India by painting the faded glories of the ancient Aryavart, and biding them be worthy of their ancestors. He was not a political agitator stirring up sedition. Quite the contrary; for he told his audiences that the paramount power was, despite all that

could justly be brought against it, the friend of India, as is guaranteed the free discussion of religious questions, and made it possible for him and his followers to worship the one God of the Veda. In a word, the tendency of this great man's work was all in the right direction, and likely to prove a blessing for his country and countrymen. This man was Pundit Dayananda Saraswati Swamy, founder of the Arya Somaj,

* * * * * *

"At last he came to Beneras to attack orthodoxy in its stronghold. He issued a handbill announcing his arrival, and challenged the best Pundits of the place to publicly discuss the questions above enumerated. The two greatest of them, whose rank as Vedic expositors was universally acknowledged, he specially asked to meet him, well knowing that if he vanquished them, idol worship would have a short lease of life. But they made no response. If he was wrong, here was their chance to confute him; a defeat of so audacious an assailant would shake this growing reform movement into bits, and fasten tighter the slipping hold of the Brahmins upon the native public. It would be doubly dramatic if effected at holy Beneras, within whose sacred precincts this iconoclast had dared to set up his altar to the one God. But they made no sign, and so the Swamy, no more patient a man than our Luther, gave notice that, on the evening of Saturday, December 20th, he would address the public at the Bengali School House, Colnel Olcot. the Americon Theosophist an ally of

the Swamy's within certain stated limits, was announced to speak on behalf of his own Society at the same time and place. These two attractions naturally drew a crowd, of whom at best, as many came to hear the Swamy as the other lecturer. On reaching the School House the Swamy was served with a written notice that Mr. Wall, the magistrate forbade his engaging in any religious discussions in Beneras. The pretext taken was that, when the Swamy spoke here some ten or a dozen years a go, there had been a disturbance by the orthodox party, and his re-appearance at this time might again cause a breach of the peace. I have been told that Mr. Wall, in this instance, suffered himself to be influenced by the orthodox Pundits in other words, to be made their cat's paw."*

বস্তুতঃ দয়ানন্দ রাজবিদ্রোহী ছিলেন না। তিনি কোন প্রকার রাজনৈতিক আন্দোলনের সূচনা করিয়া প্রজাবর্গকে উত্তেজিত করিতেছিলেন না। পক্ষান্তরে ইংরাজের অধীনে ভারতীয় প্রজাগণ যে ধর্ম্ম সম্বন্ধে স্বাধীন ভাবে আপনাদিগের মতামত ব্যক্ত করিতে পারেন, এই কথা সময়ে সময়ে বলিয়া তিনি গভর্ণমেণ্টের ভূয়সী প্রশংসা করিতেন। সুতরাং স্বামিজীর ব্যাপারে ওয়াল সাহেবের উল্লিখিত ব্যবহার যার পর নাই অদূরদর্শিতার পরিচায়ক বলিতে হইবে। যাহা হউক ওয়াল কিন্তু কিছুক্ষণ পরেই আপনার অদূরদর্শিতা বুঝিতে পারিয়াছিলেন, এবং স্বামিজীকে বক্তৃতা করিবার অনুমতি প্রদান করিয়া পূর্ব্বাপরাধের প্রায়শ্চিত্ত করিয়াছিলেন। এই বিষয়ে পাঠক-

* The Pioneer 30th December 1879.

দিগের সংশয় নিবারণার্থ আমরা পাইওনিয়র হইতে আর একখানি পত্র উদ্ধৃত করিলাম। পত্রলেখক পাইওনিয়রের সম্পাদককে উদ্দেশ করিয়া বলিতেছেন :—

"Your strictures on the proceedings of Mr. Wall, the collector of Beneras, relating to Pandit Dyanand Saraswati, the well-known vedic scholar, do you infinite credit as an impartial journalist ; but permit me to bring to your notice the extenuating circumstances which underlie the matter. Mr. Wall was at Chakia ( the shootingbox of the Moharaja of Beneras ) when the proposed lecture was to be delivered by the Pandit, Some influential native gentlemen, I have reason to believe, misrepresented to him the nature of the pundit's preachings, and got an order issued, calling upon Dayanand "to desist from giving public lectures at present." Be it spoken, in justice to the collector that so sooner was he aware of the injustice he did to the Pandit, than he immediately sent a counter order, giving him full liberty to preach his sermons. Mr. Wall may have been guilty of a little indiscretion ; but his action as far as I know, was not a deliberate one."*

ইহার অর্থ এই যে উল্লিখিত অবৈধ আদেশ প্রদান করিবার সময় ওয়াল সাহেব কাশীতে ছিলেন না। তিনি তখন চাকিয়া নামক স্থানে অবস্থিতি করিতেছিলেন। চাকিয়া কাশীর অদূরবর্ত্তী এবং কাশীরাজের মৃগয়াস্থল বলিয়া প্রিয় ও প্রসিদ্ধ। চাকিয়াতে থাকিবার

* The Pioneer 6th January 1880.

সময় কাশীর কতকগুলি সম্ভ্রান্ত ব্যক্তি † ওয়াল সাহেবের নিকট যাইয়া স্বামিজীর ব্যাখ্যার বিষয় উল্লেখ করিয়াছিলেন, এবং তাঁহাকে বুঝাইয়া দিয়াছিলেন যে স্বামিজীর ব্যাখ্যায় বারাণসীতে প্রথমবারের ন্যায় এবারেও ঘোর অশান্তি উপস্থিত হইবে। বলা বাহুল্য যে ওয়াল তাহা বুঝিয়াই পূর্ব্বোক্ত আদেশ প্রদান করিয়াছিলেন।

---

† যে সকল ব্যক্তি ওয়ালের নিকট স্বামিজীর বিরুদ্ধে বলিতে গিয়াছিলেন, রাজা শিবপ্রসাদই নাকি তাঁহাদিগের অগ্রণী ছিলেন। এরূপও শুনা যায় যে শিবপ্রসাদের এই কার্য্যের পশ্চাতে পণ্ডিত বালশাস্ত্রী ও বিশুদ্ধানন্দেরও নাকি উৎসাহ ও উপদেশ ছিল।

# দ্বাদশ পরিচ্ছেদ।

আগ্রা নগরে ব্যাখ্যা—আর্চবিশপের সঙ্গে আলাপ—প্রশ্নমীমাংসার্থ আহ্বান পত্র—নারায়ণ দাস শেঠের বিপক্ষতা—আগ্রায় আর্য্যসমাজ স্থাপন,—গোরক্ষিণী সভা প্রতিষ্ঠা—কলিকাতার সেনেট হলে মহাসভা—তৃতীয়বার আজমীর যাত্রা—বোম্বায়ে গমন ও পাদ্‌রি কুককে বিচারার্থ আহ্বান—থিওসফিষ্টদিগের মতামতের প্রতিবাদ,—মনিয়র উইলিয়ম-সের সহিত সাক্ষাৎ,—মহারাণার সহিত ধর্ম্মালোচনা-যোধপুর যাত্রা—যোধপুরপতির সৌজন্য,—স্বামি-জীর পীড়া,—আজমীরে আগমন ও দেহান্ত।

সে বারে স্বামিজী বারাণসীতে প্রায় ছয় মাস অতিবাহিত করিয়া আগ্রায় আসিলেন। ২৫শে নবেম্বর আগ্রাতে পৌছিয়া ২৮শে হইতে ব্যাখ্যা আরম্ভ করিলেন। আগ্রার মুফিদাম স্কুলে তাঁহার বক্তৃতা হইতে লাগিল। তাঁহার বক্তৃতা ২২শে ডিসেম্বর পর্য্যন্ত অব্যাহত ভাবে চলিল। ইহার মধ্যে এক দিবস,—অর্থাৎ ১২ই ডিসেম্বর তিনি স্থানীয় রোমাণ ক্যাথলিক সম্প্রদায়ের অধিনায়ক আর্চ্চ বিশপ কর্ত্তৃক আমন্ত্রিত হইয়া তাঁহাদিগের ভজনালয়ে গমন করিলেন। বেদের অভ্রান্ততা বিষয়ে স্বামিজীর সহিত বিশপের অনেক কথাবার্ত্তা হইল। বিশপের কথাবার্ত্তা সমাপ্ত হইলে দয়ানন্দ তাঁহাকে জিজ্ঞাসা করিলেন—"আচ্ছা! আপনি ত সকলের পাপ ক্ষমা করিয়া থাকেন, কিন্তু আপনার পাপ কে ক্ষমা করিবে তাহা কি বলিতে পারেন?" তদুত্তরে

বিশপ যাহা বলিলেন, তাহা স্বামিজীর পক্ষে সন্তোষকর হইল না। তাহার পর দয়ানন্দ বিশপের সমভিব্যাহারে তাঁহাদের ভজনালয় প্রভৃতি দর্শন করিয়া চলিয়া আসিলেন।

দয়ানন্দ যদিও প্রতি বক্তৃতার শেষেই প্রশ্ন জিজ্ঞাসার নিমিত্ত আধ ঘণ্টা করিয়া সময় নির্দ্ধারিত করিতে লাগিলেন, কিন্তু তাহাতে সকলের সকল কথা জিজ্ঞাসার সুবিধা হইত না দেখিয়া তিনি একখানি আহ্বান-পত্র প্রচারিত করিলেন। সেই আহ্বান-পত্রের মর্ম্ম এই যে ২২শে ডিসেম্বরের পর নির্দ্দিষ্ট দশ দিনের ভিতর যে কোন ব্যক্তি স্বামিজীর সমীপে উপস্থিত হইয়া যে কোন প্রশ্ন উত্থাপিত করিতে পারিবেন তদনুসারে আগ্রাস্থ পণ্ডিতগণ পরামর্শ করিবার নিমিত্ত দুই একবার সম্মিলিত হইলেন বটে, কিন্তু তাহাদিগের ভিতর কেহই দয়ানন্দের নিকট আসিয়া কোন কথা জিজ্ঞাসা করিলেন না। তখন মথুরার পূর্ব্বোল্লিখিত শেঠবংশজ নারায়ণ দাস আসিয়া স্বামিজীর নিকট এক প্রস্তাব করিলেন। নারায়ণ দাসের অভিপ্রায় এই যে তাঁহাদিগের বৃন্দাবনস্থ মন্দিরের জনৈক সন্ন্যাসীর সহিত স্বামিজীকে শাস্ত্রার্থ করিতে হইবে। সেই সন্ন্যাসী আচারী সম্প্রদায়-ভুক্ত ছিলেন কিন্তু তাঁহার পাণ্ডিত্য তাদৃশ প্রগাঢ় বা প্রসিদ্ধ ছিল না। এমন কি শাস্ত্রজ্ঞতা সম্বন্ধে তিনি তাঁহার পূর্ব্ববর্ত্তী রঙ্গাচারীর সঙ্গেও সমান ছিলেন না। এই কারণ নারায়ণ দাসের প্রস্তাবে সম্মতি দান করা স্বামিজীর পক্ষে সঙ্গত বোধ হইল না। পক্ষান্তরে সেই সন্ন্যাসীটি যাহাতে আগ্রাতে আসিয়া শাস্ত্রার্থ করিতে পারেন, তন্নিমিত্তই তিনি নারায়ণ দাসকে অনুরোধ করিলেন। কিন্তু নারায়ণ দাস তাহাতে সম্মত হইলেন না। তখন কেহ কেহ আগ্রা ও মথুরার মধ্যবর্ত্তী ফারা নামক স্থানের নির্দ্দেশ করিলেন। কিন্তু তথায় যাইয়া শাস্ত্রার্থ করা স্বামিজীর নিকট আপ-

ত্তির কারণ না হইলেও তাঁহার বন্ধুদিগের পক্ষে একান্ত আপত্তিকর হইয়া উঠিল। তাঁহাদিগের আপত্তি করিবার বিশিষ্ট কারণও ছিল। কেন না কএক বৎসর পূর্ব্বে পূর্ব্বোল্লিখিত রঙ্গাচারীর সহিত স্বামিজীর শাস্ত্রার্থের কথা উত্থাপিত হইবামাত্র মথুরার চৌবেরা যেরূপ উপদ্রব করিবার উদ্যোগ করিয়াছিল, তাহাতে উপস্থিত ক্ষেত্রে মথুরার সামীপ্যও তাঁহাদিগের বিবেচনায় নিরাপদ ছিল না। সুতরাং ফারায় যাইয়া শাস্ত্রালোচনা করিতেও দয়ানন্দ সম্মত হইলেন না।

এই ঘটনায় নারায়ণ দাস ক্রুদ্ধ হইলেন। তিনি বিদ্বেষ-পরবশ হইয়া স্বামিজীর প্রতিপত্তি নাশের উদ্যোগ করিতে লাগিলেন। পরিশেষে নারায়ণ দাস রামসুবা শাস্ত্রী নামক জনৈক পণ্ডিত সমভিব্যাহারে কলিকাতায় আসিলেন, এবং মহামহোপধ্যায় পণ্ডিত মহেশচন্দ্র ন্যায়রত্ন প্রভৃতির সহিত পরামর্শ করিয়া এখানকার সেনেট হলে এক মহতী সভা আহ্বান করিলেন। সেই সভা ১৮৮১ খৃষ্টাব্দের ২২শে জানুয়ারি তারিখে আহূত হইল। সেই সভায় নবদ্বীপ, ভাটপাড়া ও বিক্রমপুর প্রভৃতি স্থানের প্রায় তিন শত পণ্ডিত সমাগত হইলেন। কলিকাতার বহুতর সম্ভ্রান্ত ব্যক্তি এবং কএক জন রাজা মহারাজাও সভাক্ষেত্রে আগমন করিলেন। পরিশেষে সভাগত পণ্ডিতবর্গের পরামর্শানুসারে স্থিরীকৃত হইল যে স্বামী দয়ানন্দের সমস্ত সিদ্ধান্তই হিন্দুশাস্ত্র-বহির্ভূত। তখন রামসুবা শাস্ত্রী স্বপ্রণীত "দয়ানন্দ কণ্টক-উদ্ধারক" নামক পুস্তক সভাস্থলে উপস্থিত করিয়া পাঠ করিলেন। তাহা শুনিয়া সভাস্থ সকলেই শাস্ত্রী মহাশয়ের প্রশংসা করিতে লাগিলেন, এবং "দয়ানন্দ কণ্টক-উদ্ধারক" যে প্রকৃত পক্ষেই দয়ানন্দ কণ্টক-উদ্ধারক হইয়াছে, পণ্ডিতগণ এই কথা বলিয়া তাহাতে আপনাপন নাম স্বাক্ষরিত করিয়া দিলেন।

এ দিকে আগ্রা নগরেও দয়ানন্দের বিরুদ্ধে আন্দোলন চলিতে

লাগিল। চতুর্ভুজ শাস্ত্রী নামক একটা লোক দয়ানন্দের নিন্দাবাদ করিয়া বক্তৃতা আরম্ভ করিল। বলা বাহুল্য স্বামিজীর নিন্দা-প্রচার চতুর্ভুজের উদরান্নের পক্ষে একটি উপায়-স্বরূপ হইয়াছিল। এই কারণ চতুর্ভুজ প্রায় সকল স্থলেই স্বামিজীর অনুবর্ত্তী হইত, কোন কোন স্থলে বা অগ্রবর্ত্তী হইয়া তথাকার লোকদিগকে স্বামিজীর প্রতিকূলে উত্তেজিত করিয়া রাখিত। যাহা হউক দয়ানন্দ আগ্রাতে কেবল শাস্ত্র-ব্যাখ্যাতেই প্রবৃত্ত রহিলেন না। তিনি তথায় একটি অতি শুভ দায়ক কার্য্যের সূচনা করিয়া আপনাকে আর্য্যাবর্ত্তের প্রকৃত হিতৈষী নামে পরিচিত করিলেন। স্বামিজী ১৮৮১ খৃষ্টাব্দের ১২ই জানুয়ারি তারিখে গোরক্ষিণী সভা সংস্থাপিত করিয়া এতদ্দেশে গোরক্ষার পথ প্রশস্ততর করিয়া তুলিলেন। * তাহার পর পুনর্ব্বার দয়ানন্দের ব্যাখ্যা আরম্ভ হইল। তিনি ২১শে জানুয়ারি হইতে যমুনা দাসের আলয়ে ব্যাখ্যা করিতে লাগিলেন। লোকের জনতা পূর্ব্বের মতই হইতে লাগিল, শ্রোতৃবর্গের উৎসাহ এবং আগ্রহ পূর্ব্বের মতই রহিল। ব্যাখ্যা শুনিয়া আগ্রার লোক উৎসাহিত হইয়া উঠিলেন, তাঁহারা বৈদিক ধর্ম্মের পবিত্র স্রোত আগ্রা নগরে অব্যাহত রাখিবার জন্য আর্য্যসমাজ প্রতিষ্ঠায় সঙ্কল্পারূঢ় হইলেন। তদনুসারে তাঁহারা অবিলম্বেই আগ্রাতে একটি আর্য্যসমাজ প্রতিষ্ঠিত করিলেন। কিয়দ্দিন পরে স্বামিজী আগ্রা হইতে বিদায় লইবার উদ্যোগ করিলেন, এবং ১০ই মার্চ্চের বেলা দশটার সময়ে আগ্রা পরিত্যাগ করিয়া যাইলেন।

---

* এতদ্দেশে স্বামী দয়ানন্দই গোরক্ষা বিষয়ক আন্দোলনের প্রবর্ত্তক। কএক বৎসর পূর্ব্বে উত্তর-পশ্চিমাঞ্চলে গোরক্ষা লইয়া যে ঘোর আন্দোলন উপস্থিত হয়, তৎসংশ্রবে কএকটি ইংরাজও স্বামিজীকেই গোরক্ষা-সংক্রান্ত আন্দোলনের প্রবর্ত্তক বলিয়া স্বীকার করিয়াছিলেন।

দয়ানন্দ আগ্রা হইতে ভরতপুর হইয়া সম্ভবতঃ আজমীরে যাইলেন। তখন মে মাসের আরম্ভ। আজমীরে যাইয়া ফতেমল শেঠের কুঠিতে রহিলেন। সে যাত্রায় আজমীরে কিঞ্চিদধিক দুই মাসকাল থাকিয়া উপর্য্যুপরি তেতাল্লিশটি বক্তৃতা করিলেন। ইতঃপূর্ব্বেই আজমীরে আর্য্যসমাজ প্রতিষ্ঠিত হইয়াছিল। সুতরাং স্বামিজীর সেই সকল বক্তৃতা তথাকার আর্য্য-সমাজের উদ্যোগেই হইল। তাহার পর আজমীর হইতে প্রস্থান করিয়া তিনি নানা স্থান পরিভ্রমণ করিলেন, এবং ইন্দোর হইয়া ১৮৮১ খৃষ্টাব্দের ২৯শে ডিসেম্বর দিবসে বোম্বায়ে যাইয়া দ্বিতীয় বার উপস্থিত হইলেন।† বোম্বায়ে উপস্থিত হইয়া তিনি প্রথমতঃ তথাকার আর্য্য-সমাজের উন্নতিকল্পে মনোনিবেশ করিলেন। বোম্বাইস্থ আর্য্য-সমাজের নিমিত্ত একটি মন্দির নির্ম্মাণের উদ্যোগ হইল, এবং উহাকে স্থায়ী ভিত্তির উপর প্রতিষ্ঠিত করিবার উদ্দেশে ট্রাষ্টি প্রভৃতির নিয়োগ হইতে লাগিল। আর্য্যসমাজের ইতিবৃত্ত আলোচনা করিলে বোম্বাইস্থ সমাজকেই শীর্ষ-স্থানীয় বলিয়া স্বীকার করিতে হইবে। কেন না বোম্বাইস্থ সমাজই আদি আর্য্যসমাজ। এই জন্যই বোধ হয় স্বামী দয়ানন্দ উহার স্থায়িত্ব-সাধনার্থ এতটা সচেষ্ট হইয়া উঠিলেন। যাহা হউক ইহার পর স্বামিজীকে আর একটি গুরুতর কার্য্যে হস্তক্ষেপ করিতে হইল। সে কার্য্যটি সম্প্রদায়-বিশেষের পক্ষে কতকটা অপ্রীতি-

† Our esteemed friend Dayanand Saraswati Swami arrived at Bombay on the 29th Ultimo from Indore and is putting up at Walkeshwar. He is looking in robust health. It is expected that he will remain in town two or three months, to expound his views on the Vedas, and place the Bombay Arya somaj on a stable footing. The Theosophist 1882 January. P 105.

কর হইলেও তিনি সত্যের অনুরোধে তাহা করিতে বাধ্য হইলেন থিওসফিষ্ট সম্প্রদায়ের লোকেরা যে স্বামী দয়ানন্দকেই আপনাদিগের আচার্য্য বলিয়া গ্রহণ করিয়াছিলেন, এবং তাঁহাদিগের প্রবর্ত্তকেরা যে স্বামিজীর শক্তি ও সহায়তার নাম লইয়াই ভারতভূমিতে আপনাদিগের ভিত্তি-স্থাপনে সমর্থ হইয়াছিলেন, একথা আমরা পূর্ব্বেই বলিয়াছি। আর থিওসফিক্যাল সোসাইটি যে আর্য্যসমাজের শাখা বলিয়াই পরিচিত হইত, এবং মতামত সম্পর্কে থিওসফিক্যাল সোসাইটি যে আর্য্য সমাজের সহিত একীভূত ছিল তাহাও আমরা পাঠকবর্গের নিকট প্রতিপাদন করিয়া আসিয়াছি কিন্তু উল্লিখিত সোসাইটি প্রথমতঃ যে ভাবে প্রবুদ্ধ হইয়াছিল, যে ভাবে প্রণোদিত হইয়া স্বামী দয়ানন্দের পাদমূলে উপবেশন পূর্ব্বক পরমার্থ তত্ত্ব শিক্ষা করিতে প্রতিশ্রুত হইয়াছিল, এবং যে ভাবে প্ররোচিত হইয়া তাহাদিগের অধিনায়কগণ জিজ্ঞাসুর ন্যায় একান্ত বিনীত চিত্তে আসিয়া ভারতভূমিতে প্রবেশ করিয়াছিলেন, দুঃখের বিষয় ক্রমে তাঁহাদিগের সে ভাব রক্ষিত হয় নাই। বলিতে কি তাঁহারা শিক্ষার্থীর ন্যায় আসিয়া শীঘ্রই শিক্ষক হইয়া পড়িয়াছিলেন, জিজ্ঞাসুর ভাবে প্রবিষ্ট হইয়া অচিরেই উপদেষ্টার উচ্চতর পদে অধিরূঢ় হইয়াছিলেন, এবং ভারতের যোগক্ষেত্রে কএক দিবস অবস্থিতি করিয়াই আপনাদিগকে যোগী ও যোগাচার্য্য বলিয়া পরিচিত করিয়াছিলেন। এই সকল কারণে থিওসফিষ্ট সম্প্রদায়ের সহিত সর্ব্বতোভাবে ছিন্ন-সম্পর্ক হওয়াই স্বামিজী কর্ত্তব্য বিবেচনা করিতেছিলেন। তদনুসারে বোম্বাই নগরে এক বিরাট সভা আহূত হইল। দয়ানন্দ সেই সভাক্ষেত্রে দণ্ডায়মান হইয়া থিওসফিক্যাল সোসাইটির আনুপূর্ব্বিক ইতিহাস বর্ণন করিলেন, এবং পরিশেষে আর্য্য-সমাজ-সংক্রান্ত আন্দোলনের সহিত যে উল্লিখিত সোসাইটির কোনরূপ

সংস্রব থাকিতে পারে না এই কথা স্পষ্টাক্ষরে বিঘোষিত করিলেন। এই প্রকারে থিওসফিক্যাল সোসাইটির সহিত আর্য্যসমাজের সম্পর্ক ছিন্ন হইল।

আমেরিকার বিখ্যাত প্রচারক জোজেফ্ কুক সাহেব তৎকালে বোম্বাই নগরে অবস্থান করিতেছিলেন। তিনি খৃষ্টধর্ম্মের অভ্রান্ততা প্রতিপাদন উদ্দেশে ভারতক্ষেত্রে উপস্থিত হইয়াছিলেন, এবং নানা স্থানে বক্তৃতা ও বিতর্ক উত্থাপন পূর্ব্বক পরিশেষে বোম্বায়ে যাইয়া সমর-ঘোষণা করিয়াছিলেন। স্বামিজী তাঁহার সমরোদ্দেশ্য অবগত হইয়া কতকটা বিস্মিত হইলেন, এবং তাঁহার সমক্ষে খৃষ্টধর্ম্মের অভ্রান্ততা বা অপৌরুষেয়তা প্রমাণিত করিবার নিমিত্ত কুক সাহেবকে অবিলম্বেই আহ্বান করিলেন। কুক কিন্তু স্বামিজীর আহ্বানে কর্ণপাত না করিয়াই চলিয়া-গেলেন। তাহার পর গোরক্ষা বিষয়ক আন্দোলন উত্থাপিত হইল। বোম্বাইস্থ আর্য্যসমাজের উদ্যোগে এক মহা সভার অধিবেশন হইল। সেই মহাসভা মধ্যে স্বামী দয়ানন্দ গোরক্ষার আবশ্যকতা সম্বন্ধে এক তেজস্বিনী বক্তৃতা করিলেন। সেই বক্তৃতা শুনিয়া বোম্বায়ের অধিবাসিবর্গ স্তম্ভিত হইয়া রহিল। এমন কি সেই বক্তৃতাই তৎপ্রদেশে গোরক্ষা বিষয়ক আন্দোলনের সূত্রপাত করিল। সেই সময়ে ইংলণ্ডের বিখ্যাত পণ্ডিত মনিয়র উইলিয়মস বোম্বায়ে আসিয়াছিলেন। তিনি দয়ানন্দের সহিত আলাপার্থী হইয়া তথাকার আর্য্যসমাজে এক দিবস উপস্থিত হইলেন দয়ানন্দের যার পর নাই সরল ও সুমিষ্ট সংস্কৃতে ব্যাখ্যা শুনিয়া মনিয়র উইলিয়মস বিমোহিত হইয়া রহিলেন, এবং ব্যাখ্যাশেষে তাঁহার সহিত আলাপ করিয়া পরিতৃপ্ত হইয়া আসিলেন। এই প্রকারে বোম্বায়ে জ্যৈষ্ঠমাস পর্য্যন্ত অতিবাহিত করিয়া স্বামিজী খাণ্ডোয়াভিমুখে যাত্রা করিলেন।

তাহার পর খাণ্ডোয়া এবং মধ্য-ভারতের অন্যান্য স্থান পরিভ্রমণ পূর্ব্বক আষাঢের শেষভাগে মহারাণা কর্ত্তৃক আমন্ত্রিত হইয়া দয়ানন্দ উদয়পুরে আসিলেন। সম্ভ্রম ও মর্য্যাদা বিষয়ে উদয়পুর রাজস্থানের ভিতর অগ্রণী। এই কারণ রাজস্থানের ভিতর উদয়পুরের মহারাণারা চিরদিনই সম্মানিত। কিন্তু মহারাণা সজ্জন সিংহ কেবল সম্মানিত ছিলেন না। অধিকন্তু সচ্চরিত্রতা ও সদাশয়তার নিমিত্ত তিনি ভারতীয় রাজন্যবর্গের ভিতর কতকটা আদর্শস্থানীয় ছিলেন। বাস্তবিকই মহারাণা সজ্জনসিংহ সজ্জনতার একটি প্রতিমূর্ত্তি। তিনি স্বামী দয়ানন্দের পদার্পণে যেমন উদয়পুর ধন্য হইল বলিয়া সাতিশয় হৃষ্ট হইলেন, সেইরূপ তাঁহার যথোচিত সৎকার করিয়া আপনাকে কৃতার্থ বোধ করিলেন স্বামিজীর অবস্থানের নিমিত্ত মহারাণা আপনার সুরম্য উদ্যান অর্পণ করিলেন, পরিচর্য্যার্থ ভৃত্যাদি নিয়োজিত করিয়া দিলেন, এবং যাহাতে কোনরূপ অসুখ বা অসুবিধার লেশমাত্রও তাঁহাকে সহ্য করিতে না হয়, তজ্জন্য তিনি স্বয়ং সতর্ক হইয়া রহিলেন। মহারাণা স্বামিজীর সম্মানার্থ প্রথম দিবস প্রাসাদ হইতে পদব্রজে সেই উদ্যান-বাটিকায় আগমন করিলেন। উদয়পুরের শত শত লোক মহারাণার অনুগমন করিল। সকলেই সাতিশয় ভক্তি ভাবাবনত চিত্তে স্বামিজীর নিকট প্রণত হইল।

স্বামিজী তাঁহাদিগের সকলকে আশীর্ব্বাদ করিলেন। বিশেষতঃ মহারাণাকে ক্ষাত্রধর্ম্ম বিষয়ে শিক্ষাদান করিতে লাগিলেন। তাহার পর উদয়পুরে দয়ানন্দের বক্তৃতা আরম্ভ হইল। বক্তৃতাস্থল সহস্র সহস্র লোকে পরিপূর্ণ হইতে লাগিল। স্বামী দয়ানন্দের সহিত সজ্জন সিংহের আলাপ ক্রমে আত্মীয়তার আকার ধারণ করিল। মহারাণার শাস্ত্রানু-রাগ উত্তরোত্তর বর্দ্ধিত হইয়া উঠিল। তিনি স্বামিজীর নিকট সংস্কৃত-

শিক্ষার্থী হইলেন। প্রায় ছয় মাসের মধ্যেই মহারাণা সংস্কৃত সাহিত্যে আশাতিরিক্ত অধিকারী হইয়া উঠিলেন। স্বামিজী মহারাণাকে নিজেই মনুস্মৃতি পড়াইলেন। রাজাদিগের প্রাত্যহিক কর্ত্তব্য নির্দ্ধারণের নিমিত্ত দয়ানন্দ মহারাণাকে এক খানি দিনচর্য্যা লিখিয়া দিলেন। মহারাণার দৈনন্দিন কার্য্য তদনুসারে সম্পাদিত হইতে লাগিল। স্বামিজীর শিক্ষা ও সঙ্গপ্রভাবে মহারাণার কদভ্যাস সকল বিদূরিত হইল। তাঁহার প্রাসাদে প্রতি অপরাহ্নে প্রায়ই পাপচারিণী নর্ত্তকী গণের নৃত্যগীত হইত। মহারাণা প্রায়ই তথায় উপস্থিত থাকিয়া তাহাদিগের নৃত্যাদি দর্শন করিতেন। কিন্তু এখন তাহা হইতে বিরত হইলেন। এতদ্ভিন্ন মহারাণার আদেশানুসারে উদয়পুরের রাজ-ভবনে ও রাজোদ্যানে দুইটি যজ্ঞবেদী নির্ম্মিত হইল, এবং যাহাতে সেই বেদীদ্বয়ে যজ্ঞকার্য্য নিয়মিতরূপে নির্ব্বাহিত হয় তাহার জন্য ব্যবস্থা হইতে লাগিল। এই সকল কারণে স্বামিজীর সহিত মহারাণার সংস্রব উত্তরোত্তর প্রীতিদায়ক হইয়া উঠিল। সুতরাং উভয়ের সংসর্গ উভয়ের পক্ষেই অপরিহার্য্য হইয়া পড়িল। এক দিবস মহারাণার অসুস্থতার সংবাদ শুনিয়া স্বামিজী চিন্তিত হইলেন, এবং অবিলম্বেই প্রাসাদ মধ্যে যাইয়া তাঁহাকে দেখিয়া আসিলেন।

এই সময়ে স্বামিজীর পরোপকারিণী সভা * প্রতিষ্ঠিত হইল। যাহাতে সেই সভা চিরস্থায়িনী হইয়া ভারতের কল্যাণসাধন করিতে পারে, তৎপক্ষে যত্ন করিতে দয়ানন্দ ত্রুটি করিলেন না। তিনি সেই

---

* পরোপকারিণী সভার প্রধান উদ্দেশ্য ভারতে বৈদিক ধর্ম্ম প্রচার ও নানা উপায়ে পরোপকার সাধন। তদ্ভিন্ন স্বামিজীর লিখিত ও অধিকৃত যাবতীয় গ্রন্থ এবং মুদ্রাযন্ত্রাদি সমস্তই পরোপকারিণী সভার সম্পত্তি বলিয়া পরিগণিত। এই সভা তেইশ জন মাত্র সভ্য লইয়া গঠিত হইয়াছিল।

সভার নিমিত্ত এক খানি স্বীকারপত্র প্রস্তুত করিলেন। মহারাণার দরবারে সেই স্বীকারপত্র পঠিত ও যথারীতি স্বাক্ষরিত হইল। দরবারের প্রধান প্রধান তের জন সর্দ্দার সেই পত্রের সাক্ষীস্বরূপে আপনাদিগের নাম স্বাক্ষরিত করিলেন, এবং উদয়পুরাধীশ নিজেই সেই সভার অধিনায়ক-পদে প্রতিষ্ঠিত হইলেন। এইরূপে পরোপকারিণী সভা স্থাপিত, এবং মহারাণা সজ্জন সিংহকে তাহার অধিনায়ক পদে প্রতিষ্ঠিত করিয়া স্বামিজী সাহাপুরাভিমুখে যাত্রা করিলেন †।

সাহাপুর উদয়পুরের অন্তর্গত একটি করদ রাজ্য। সাহাপুরাধীশ জনৈক ধর্ম্মানুরাগী ব্যক্তি। স্বামী দয়ানন্দ যাহাতে সাহাপুরে আসিয়া ধর্ম্মান্দোলন উত্থাপিত করেন, তিনি তন্নিমিত্ত সচেষ্ট হইয়াছিলেন। তিনি স্বামিজীকে বিশেষ অনুনয় সহকারে বারংবার আমন্ত্রণ করিয়াছিলেন। বলা বাহুল্য তজ্জন্যই দয়ানন্দ শীঘ্র উদয়পুর পরিত্যাগ করিয়া যাইলেন। পথিমধ্যে চিতোরে তিন দিবসকাল অবস্থিতি করিয়া মার্চ্চ মাসের ৭ই তারিখে সাহাপুরে আসিয়া পৌছিলেন। সাহাপুরের অধিপতি যথোচিত সম্মান ও সমারোহ সহকারে স্বামিজীর অভ্যর্থনা করিলেন। স্বামিজীর ব্যাখ্যা এক অপূর্ব্ব সামগ্রী। যে ব্যক্তি তাঁহার ব্যাখ্যা একবার শুনিতেন, তিনি বিমোহিত না হইয়া থাকিতে পারিতেন না। ফলতঃ সাহাপুরাধিপতি স্বামিজীর ব্যাখ্যা শুনিয়া বিমোহিত ও বিস্ময়ান্বিত হইয়া উঠিলেন। অধিকন্তু স্বামী দয়ানন্দ যে সত্য সত্যই আর্য্যাবর্ত্তের উদ্ধার সাধনকল্পে নরলোকে আবির্ভূত হইয়াছেন তাহা ভাবিয়া তিনি যুগপৎ বিস্মিত ও আনন্দিত

---

† উদয়পুর হইতে বিদায়কালে মহারাণা বেদভাষ্যাদির সাহায্যস্বরূপে, এবং পাথেয়াদির হিসাবে বার শত টাকা প্রদান করিয়াছিলেন এবং সেই সঙ্গে উদয়পুরে পুনরাগমনের জন্যও স্বামিকে বারংবার অনুরোধ করিয়াছিলেন।

হইয়া রহিলেন। সাহাপুরে থাকিবার সময় স্বামিজীর নিকট যোধপুর হইতে এক খানি আমন্ত্রণ পত্র আসিল। সেই পত্রখানি স্বর্গীয় মহারাজ যশোবন্ত সিংহের লিখিত। তিনি সেই পত্র মধ্যে স্বামিজীকে যোধপুরে পদার্পণ করিবার নিমিত্ত যার পর নাই অনুরোধ প্রকাশ করিয়াছিলেন। সুতরাং দয়ানন্দ সাহাপুরে আর কালবিলম্ব না করিয়া যোধপুরাভিমুখে যাত্রা করিলেন।

যোধপুরের পথে স্বামিজীকে বিশেষ ক্লেশভোগ করিতে হইল। প্রবল বৃষ্টিপাতে ও বাত্যার প্রচণ্ড অভিঘাতে তাঁহার গাড়ির ছাদ উড়িয়া গেল। বিশেষতঃ পথিমধ্যে আশ্রয় লইবার কোন স্থলও তাঁহারা দেখিতে পাইলেন না। সুতরাং বৃষ্টি ও বাত্যাক্লেশ সহ্য করিতে করিতেই তাঁহাদিগকে আজমীরে আসিয়া পৌঁছিতে হইল। স্বামিজীর পথক্লেশের কথা শুনিয়া আজমীরের সভাসদ্‌গণ সাতিশয় দুঃখিত হইলেন, এবং তাহাদিগের ভিতর কেহ কেহ মাড়োয়ারের স্থান ও জনমাহাত্ম্য সম্পর্কে নানা কথা বলিতে লাগিলেন। দয়ানন্দ আজমীরে এক দিবসমাত্র থাকিয়া পরদিবস যোধপুরে আসিয়া পৌঁছিলেন। স্বামিজী যোধপুরে ফয়জুল্লা খাঁর গৃহে যাইয়া উঠিলেন। মহারাজ তাঁহার আগমন-বার্ত্তা শুনিবামাত্র আত্মীয় ও সদস্যবর্গ সমভিব্যাহারে উপস্থিত হইলেন, এবং স্বামিজীর সমক্ষে পাঁচটি স্বর্ণমুদ্রা ও পঁচিশটি রৌপ্যমুদ্রা উপস্থাপন পূর্ব্বক আপনারা সকলেই একান্ত সম্ভ্রমের সহিত ভূমিতলে উপবেশন করিলেন। তখন স্বামিজী প্রীতিপ্রফুল্ল হৃদয়ে মহারাজের হস্ত-ধারণ পূর্ব্বক আপনার নিকটে আনিয়া বসাইলেন। তাহার পর মহারাজ দয়ানন্দের সহিত কিছুক্ষণ বাক্যালাপ পূর্ব্বক প্রাসাদাভিমুখে প্রত্যাবর্ত্তন করিলেন। তদনন্তর স্বামিজীর অবস্থানার্থ একটি স্বতন্ত্র আলয় নির্দ্দিষ্ট হইল, এবং মহারাজের আজ্ঞানুসারে ভার-

প্রাপ্ত ভৃত্যবর্গ তাঁহার সেবার্থ অহরহ নিয়োজিত হইয়া রহিল। স্বামিজী আগন্তুকদিগের সহিত ধর্ম্মালাপ করিতে লাগিলেন। কোন কোন দিবস ব্যাখ্যাকার্য্যেও প্রবৃত্ত হইলেন। তাঁহার নির্ভীকতা সত্য-নিষ্ঠা ও শাস্ত্রদর্শিতা পর্য্যালোচনা করিয়া যোধপুরের অধিবাসিগণ চমকিত হইয়া রহিল। তিনি ব্যাখ্যা-প্রসঙ্গে আর্য্যজাতির উন্নতি ও অবনতির কথা উল্লেখ করিলেন, বৈদিক ধর্ম্মের শোচনীয় বিকৃতি বর্ণনা করিয়া ক্ষুণ্ণ হইলেন, এবং ব্রাহ্মণাদির বৃত্তিচ্যুতি,—বিশেষতঃ ক্ষত্রিয়দিগের বর্ত্তমান অধোগতির কথা উদ্ঘোষিত করিয়া অতিশয় আক্ষেপ করিতে লাগিলেন। কুসঙ্গ ও কাপুরুষতার সঞ্চারে যে ক্ষাত্র-ধর্ম্ম কলঙ্কিত, অমিতাচার ও ইন্দ্রিয়াসক্তির প্রভাবে যে ক্ষাত্রবীর্য্য নির্ব্বাপিত * ইত্যাদি কথাও যশোবন্ত সিংহ প্রভৃতির সমক্ষে তীব্র ভাষায় উল্লেখ করিতে দয়ানন্দ কুণ্ঠিত হইলেন না। স্বামিজীর এই সকল তীব্রোক্তিতে ঘোরতর আন্দোলন উপস্থিত হইল। তাহাতে যোধপুরের অনেক ব্যক্তিই বিচলিত হইল, কেহ বা বিরক্তি প্রকাশ করিল। কিন্তু মহারাজের চিত্তে দুই একটি করিয়া চিন্তার রেখাপাত হইতে লাগিল। এই প্রকারে যোধপুরে স্বামিজীর চতুর্থ মাস অতি-বাহিত হইল।

পঞ্চম মাসে দয়ানন্দের বিপদের পর বিপদ ঘটিতে লাগিল। প্রথমতঃ তাঁহার আশ্রমে একটি চুরি হইল। তদ্দ্বারা তাঁহাকে পাঁচ শত টাকা ক্ষতিগ্রস্ত করিল। টাকা রক্ষার ভার রামানন্দ ব্রহ্মচারীর

* স্বামিজী ক্ষত্রিয়পুত্রকে সিংহ এবং বারবনিতাকে কুক্কুরীর সহিত তুলনা করিয়াছিলেন। এই কারণ ক্ষত্রিয়ের পক্ষে বেশ্যাসক্তি সিংহের সহিত কুক্কুর সঙ্গে ন্যায় যে স্বভাববিরুদ্ধ কর্ম্ম,—সুতরাং মহাপাপ তাহা তিনি বুঝাইয়া বলিয়াছেন। এরূপ শুনা যায় যে এই প্রকার তীব্র তুলনায় যশোবন্ত সিংহকে কতকটা বিচলিত করিয়া তুলিয়াছিল।

প্রতি ছিল। কিন্তু সে রাত্রিতে রামানন্দ অসাবধান হইয়া থাকায় এই ব্যাপার ঘটিল। স্বামিজীর একজন ভৃত্য উপস্থিত ব্যাপারে লিপ্ত ছিল বলিয়া সকলে সন্দেহ করিতে লাগিল। দয়ানন্দ স্থানীয চৌকিদার ও কোতোয়ালদিগকে তিরস্কার করিতে লাগিলেন। তিরস্কৃত হইবার সময় কোতোয়ালেরা স্বামিজীর সমক্ষে করযোড়ে দাঁড়াইয়া আপনাদিগের অপরাধ স্বীকার করিত। কিন্তু পশ্চাতে যাইয়া স্বামিজীর নিন্দাবাদে প্রবৃত্ত হইত।

তাহার পর আশ্বিন মাসে এক দিবস স্বামিজীর সর্দ্দি হইল। সে দিবস বৃহস্পতিবার ও একাদশী ছিল। সর্দ্দির নিমিত্ত শরীর অসুস্থ থাকায় চতুর্দ্দশীর রাত্রিতে দয়ানন্দ কেবল দুগ্ধ পান করিয়া শয়ন করিলেন। রাত্রিতে দুই তিন বার বমন হইল। কিন্তু তিনি কাহাকেও কিছু না বলিয়া নিজেই আচমন করিয়া শুইয়া রহিলেন। প্রত্যূষে উঠিয়া পরিভ্রমণ করা দয়ানন্দের প্রাত্যহিক অভ্যাস ছিল। কিন্তু সে দিবস অপেক্ষাকৃত বিলম্বে উঠিলেন, এবং উঠিয়া একবার বমন করিয়া ফেলিলেন। এইরূপ উপর্য্যুপরি বমনে দয়ানন্দের মনে সন্দেহ হইল তিনি ইচ্ছাপূর্ব্বক কতকটা জল পান করিয়া আর একবার বমন করিলেন। কিন্তু তাহাতেও তাঁহার বমন নিবৃত্ত হইল না। তখন দুর্গন্ধ দুরীভূত করিবার জন্য তিনি গৃহ মধ্যে অগ্নি জ্বালিতে বলিলেন, এবং সেই অগ্নিকুণ্ডে ধূপ-ধূনাদি সুগন্ধ দ্রব্য প্রক্ষেপ করিতে বলিলেন। ধূপ-ধূনাদির গন্ধে তথাকার দুর্গন্ধ দূরীভূত হইল বটে, কিন্তু তাঁহার উদরে শূল বেদনা আরম্ভ হইল। তজ্জন্য ডাক্তার সুরজমল আহূত হইলেন। সুরজমল পীড়ার কথা তন্ন তন্ন করিয়া জিজ্ঞাসা করায় স্বামিজী উদরের অসহ্য বেদনা এবং পিপাসার কথাই পুনঃপুনঃ বলিতে লাগিলেন। তখন সুরজমল সম্যক অবস্থা বুঝিতে পারিলেন, এবং

প্রস্থান করিবার সময় স্বামিজীর প্রতি লক্ষ্যপাত পূর্ব্বক বলিয়া গেলেন যে আপনার মত মহাপুরুষ মাড়োয়ারে কেহ কখন আগমন করেন নাই, সুতরাং মাড়োয়ারের লোক আপনার মাহাত্ম্য কিরূপে বুঝিতে পারিবে। সুরজমল চলিয়া যাওয়ার পর তাঁহার শূলবেদনা ক্রমশঃ বাড়িয়া উঠিল, এমন কি নিশ্বাস-প্রশ্বাস ক্রিয়ার সহিত তাঁহার বেদনার বেগ বাড়িতে লাগিল। সুতরাং নিশ্বাস-প্রশ্বাস পরিচালনা স্বামিজীর পক্ষে বিশেষ ক্লেশদায়ক হইয়া দাঁড়াইল। আশ্চর্য্যের বিষয় স্বামিজী সেই অসহনীয় যন্ত্রণার মধ্যে ঈশ্বর-চিন্তন ও নামোচ্চারণ ব্যতিরেকে অপর কিছু করিলেন না। ৩০শে সেপ্‌টেম্বরে মহারাজ প্রতাপ সিংহ পারিষদ্‌বর্গ সমভিব্যাহারে দয়ানন্দের নিকট সমাগত হইলেন। মহারাজের সঙ্গে আলিমর্দ্দান খাঁ নামক একজন ডাক্তার আসিলেন। আলিমর্দ্দান স্বামিজীর সমস্ত অবস্থা অবগত হইয়া তাঁহার উদরে বিলিষ্টার বসাইলেন। সেই দিবস সন্ধ্যাকালে মহারাজ তেজসিংহও স্বামিজীকে দেখিবার নিমিত্ত উপস্থিত হইলেন। বিলিষ্টার প্রয়োগে দয়ানন্দের বিশেষ ক্লেশ হইতে লাগিল। ২রা অক্টোবর প্রাতে স্বামিজী আলিমর্দ্দানকে ডাকাইয়া বলিলেন—"আমি একটা জোলাপ লইতে ইচ্ছা করি, কারণ তাহা হইলে উদরের যাবতীয় গ্লানি বিদূরিত হইতে পারিবে"। আলিমর্দ্দান তাহা সুযুক্তি-সিদ্ধ বিবেচনা পূর্ব্বক গৃহে যাইলেন, এবং স্বামিজীর নিকট একটি বিরেচক ঔষধ প্রেরণ করিলেন। ৩রা অক্টোবর প্রত্যুষে ডাক্তারের নির্দ্দেশানুরূপ দয়ানন্দ সেই বিরেচক ঔষধ সেবন করিলেন। বেলা এক প্রহর পর্য্যন্ত ঔষধের ফলোপধায়িতা কিছুই বুঝা গেল না। কিন্তু দশটার পর হইতে তাহার ফল ফলিতে লাগিল। দশটার পর হইতে রাত্রি পর্য্যন্ত অন্যূন ত্রিশবার দাস্ত হইল। পর দিবস প্রাতে ডাক্তার আসিলে স্বামিজী ধীরে ধীরে

বলিলেন—"আপনি ত বলিয়াছিলেন ৬।৭ বারের অধিক ভেদ হইবে না, কিন্তু এখন যে ত্রিশবারের অধিক হইতে চলিল।" তাহা শুনিয়া ডাক্তার চুপ করিয়া রহিলেন। পূর্ব্ব দিবসের ন্যায় সে দিবসও ভেদ হইতে লাগিল। দুই দিবস উপর্য্যুপরি দাস্ত হওয়াতে স্বামিজী একান্ত কাতর হইয়া পড়িলেন। এমন কি তাঁহার চক্ষুর্দ্বয় কতকটা বাহিরে আসিয়া পড়িল। ৬ই অক্টোবর তিনি ডাক্তারকে বলিলেন,—"দাস্ত বন্ধ না করিলে আর বাঁচিব না।" তদুত্তরে ডাক্তার বলিলেন,—"দাস্ত আপনাপনি বন্ধ হওয়াই ভাল;—চেষ্টা করিয়া বন্ধ করিলে রোগ-বৃদ্ধির সম্ভাবনা।" অতঃপর দয়ানন্দের উদর হইতে কণ্ঠদেশ পর্য্যন্ত সমস্ত স্থলে, মুখবিবরে, হস্তে ও পদতলে ক্ষুদ্র ক্ষুদ্র ফোস্কা সকল লক্ষিত হইল। তন্নিমিত্ত অতি ক্লেশের সহিত তিনি কথাবার্ত্তা বলিতে লাগিলেন। এতদ্ভিন্ন তাঁহার হিক্কা আরম্ভ হইল। হিক্কা নিবারণের জন্য স্বামিজী প্রাণায়াম করিতে লাগিলেন। এমত সময়ে আজমীরস্থ সমাজ হইতে জেঠমল নামক জনৈক সদস্য আসিয়া উপস্থিত হইলেন। * জেঠমল স্বামিজীর অবস্থা দেখিয়া আক্ষেপ প্রকাশ পূর্ব্বক বলিলেন—"মহারাজ এ কি হইল। আপনি কেন আমাদিগকে সংবাদ প্রেরণ করেন নাই?" তদুত্তরে স্বামিজী বলিলেন,—"শরীরের ত ইহাই ধর্ম্ম। শরীরের দশা লিখিয়া তোমাদিগকে বৃথা কষ্ট দিব কেন?"

* এস্থলে উল্লেখ করা উচিত যে স্বামিজী স্বীয় পীড়ার সংবাদ কোন আর্য্যসমাজকেই জানান নাই। জানাইলে তাঁহার পীড়া এত বৃদ্ধি পাইত না বলিয়া আমাদিগের বিশ্বাস। ১২ই অক্টোবর তারিখে স্থানীয় সমাজের কোন সভাসদ্ আজমীরে স্বামিজীর পীড়ার কথা প্রথম প্রচারিত করেন। কিন্তু আজমীরের লোকেরা সেই কথায় তখন বিশ্বাস স্থাপন করেন নাই। কিন্তু পরে তাঁহাদিগের সন্দেহ বৃদ্ধি হওয়ায় তাঁহারা স্বামিজীর সংবাদ লইবার জন্য জেঠমলকে পাঠাইয়া দেন।

যোধপুরে রোগ-নিবৃত্তির কোন সম্ভাবনা না দেখিয়া দয়ানন্দ আবু যাইতে উদ্যত হইলেন। আবু যাইবার দুইটি বিশেষ কারণ ছিল এক দিকে, আবু যেমন স্বাস্থ্যকারিতার নিমিত্ত প্রসিদ্ধ সেইরূপ সাধু মহাত্মাদিগের অধিবাসস্থল বলিয়াও উহা পবিত্র স্বামিজী আবু যাত্রায় ইচ্ছুক হইলেন বটে, কিন্তু মহারাজ যশোবন্ত সিংহ তাহাতে অনিচ্ছা প্রকাশ করিলেন। তিনি এক দিবস অনুনয় সহকারে বলিয়া পাঠাইলেন যে এমত অবস্থায় স্বামিজীর যোধপুর পরিত্যাগ করা বিধেয় নহে। কারণ তাহা হইলে তাঁহার ও যোধপুরের কলঙ্ক চিরদিন থাকিয়া যাইবে। কিন্তু যশোবন্তের সে কথায় দয়ানন্দ আশ্বস্ত হইতে না পারিয়া ১৬ই অক্টোবর আবু যাইবার দিনাস্থির করিলেন। সুতরাং ১৫ই অক্টোবর অপরাহ্ণে মহারাজ যশোবন্ত সিংহ অনুচরবর্গ সমভিব্যাহারে স্বামিজীর নিকট সমাগত হইলেন, এবং যাহাতে তিনি এবম্বিধ অবস্থায় যোধপুর পরিত্যাগ করিয়া না যান তন্নিমিত্ত পুনর্ব্বার অনুরোধ করিতে লাগিলেন। কিন্তু দয়ানন্দকে তদ্বিষয়ে কৃতপ্রতিজ্ঞ দেখিয়া যশোবন্ত সিংহ আর অনুরোধ করিতে সাহসী হইলেন না। অগত্যা তখন আবু যাত্রার্থ আয়োজন হইতে লাগিল। মহারাজ আড়াই হাজার টাকা ও উৎকৃষ্ট শাল স্বামিজীকে প্রদান করিলেন।

এতদ্ভিন্ন রাজকীয় তাম্বু ও শিবিকা আনীত হইল। † দয়ানন্দ আপনার সেই রোগজীর্ণ দেহ লইয়া শিবিকোপরি অধিরূঢ় হইলেন।

স্বামিজী সেই আড়াই হাজার টাকা ও অপরাপর সামগ্রী যোধপুর পরিত্যাগ করিয়ার পূর্ব্বেই পরোপকারিণীর ভাণ্ডারে প্রেরণ করিয়াছিলেন।

† সে সময় কার্ত্তিক মাস। কিন্তু তাহা হইলেও পীড়ানিবন্ধন স্বামিজীর গ্রীষ্মবোধ হইতেছিল। এই কারণ মহারাজ নিজে গ্রীষ্মকালের জন্য যে তাম্বু ব্যবহার করিতেন, সেই খসখস্ নির্ম্মিত তাম্বুই স্বামিজীকে আবু যাত্রার সময় প্রদান করিলেন।

যশোবন্ত সিংহ স্বয়ং শিবিকার দ্বার ধরিয়া স্বামিজীর সহিত পদব্রজে নগর প্রান্ত পর্য্যন্ত আগমন করিলেন। রাজকীয় অনুচরবর্গ ও অপরাপর লোক মহারাজের অনুগমন করিতে লাগিল। বিদায় কালে মহারাজ সবিশেষ আক্ষেপ প্রকাশ করিয়া বলিলেন—"আপনি শ্রীমান মহারাণাকে শিক্ষা দান করিয়াছেন। আমাকে মহারাণার তুল্যই মনে করিবেন। আবুতে আপনি আরোগ্য হইবামাত্র আমাকে সংবাদ দিবেন। তাহা হইলে আমি নিজে যাইয়া আপনাকে পুনর্ব্বার যোধপুরে লইয়া আসিব।"

আবুর পথে দয়ানন্দের কএক বার হিক্কা ও বমন হইল। এই কারণ তিনি অতি কষ্টে আবুতে আরোহণ করিলেন। আবুতে পৌঁছিয়া ডাক্তার লছমন দাসের চিকিৎসাধীনে রহিলেন। লছমন দাসের চিকিৎসায় স্বামিজীর দাস্ত ও হিক্কা নিবারিত হইল বটে, কিন্তু তিনি তথায় আর অধিক দিন থাকিতে পারিলেন না। কারণ তিনি জনৈক ইংরাজ ডাক্তারের পরামর্শানুসারে আজমীরে আসিতে বাধ্য হইলেন। আজমীরে পৌঁছিবামাত্র তাহার রোগসমাচার চতুর্দ্দিকস্থ আর্য্যসমাজে প্রচারিত হইয়া পড়িল। তখন স্বামিজীর চিকিৎসা সম্পর্কে আর্য্যসমাজের প্রধান প্রধান সদস্য ও তাঁহার সুহৃদ্বর্গের মতামত লইয়া কার্য্য হইতে লাগিল। কিন্তু আজমীরে তাঁহার রোগ ক্রমশঃ সাংঘাতিক হইয়া দাঁড়াইল। ২৮শে অক্টোবর পর্য্যন্ত দয়ানন্দের চিকিৎসা ডাক্তার লছমন দাসের অধীনেই রহিল। কিন্তু ২৯শে অক্টোবর রাত্রিতে তাঁহার রোগ অপ্রত্যাশিতরূপে বর্দ্ধিত হওয়াতে, এবং তন্নিবন্ধন সকলে উৎকন্ঠিত হইয়া পড়াতে স্থানীয় সিভিল সার্জ্জন আহূত হইলেন। ডাক্তার নিউম্যান আসিলেন বটে, কিন্তু বিশেষ কিছুই করিলেন না। তিনি দর্শনীস্বরূপ ষোলটি টাকা গ্রহণ পূর্ব্বক কেবল একটা ব্যবস্থা

লিখিয়া দিয়া প্রস্থান করিলেন। সদস্যবর্গ নিউম্যানের চিকিৎসায় আশ্বস্ত হইতে পারিলেন না। এই কারণ আগ্রার তারযোগে সংবাদ প্রেরিত হইল। কিন্তু ডাক্তার মকুন্দলাল পৌঁছিবার পূর্ব্বেই স্বামিজী দেহান্ত লাভ করিলেন।

দেহান্ত লাভেরপূর্ব্বে দয়ানন্দের বাক্‌স্ফূর্ত্তি হইল। বলা বাহুল্য যে মুখবিবরে কতকগুলি ক্ষুদ্র ক্ষুদ্র ফোস্কা হওয়ায় তিনি কএক দিবস হইতে রুদ্ধবাক্ হইয়াছিলেন। সুতরাং দেহান্ত-প্রাপ্তির কিছুক্ষণ পূর্ব্বে বাক্‌-স্ফূর্ত্তি হওয়াতে অনেকে স্বামিজীর অবস্থা সম্পর্কে আশান্বিত হইলেন, কিন্তু অনেকে আবার নিরাশায় মুহ্যমান হইয়া পড়িলেন। যাহা হউক স্বামিজী আত্মানন্দ সরস্বতী প্রভৃতি কতিপয় সুহৃজ্জনকে নিকটে আহ্বান করিলেন। তাঁহারা শোকাক্ত মূর্ত্তিতে সমীপাগত হইলে দয়ানন্দ কাতর কণ্ঠে জিজ্ঞাসা করিলেন—"তোমরা কি অভিলাষ কর?" তাহা শুনিয়া আত্মানন্দ প্রভৃতির চক্ষু হইতে বাষ্পবারি বিগলিত হইতে লাগিল। তাহারা স্বামিজীর সেই কথার উত্তরে বাষ্পাবরুদ্ধ কণ্ঠে বলিলেন,— "আমাদের একমাত্র অভিলাষ আপনি আরোগ্য হইয়া উঠুন।" তখন দয়ানন্দ প্রীতির উচ্ছ্বসিত আবেগ সম্বরণ করিতে না পারিয়া তাঁহা-দিগের শিরোদেশে হস্তার্পণ পূর্ব্বক রুদ্ধপ্রায় স্বরে ধীরে বলিলেন,— "এই শরীরের আর কি ভাল হইবে। যাহা ভাল তাহা চিরকালই ভাল থাকিবে। শরীরের ধর্ম্মই এই, সুতরাং তোমরা ইহার নিমিত্ত শোক করিও না।" এই কথা বলিয়া দয়ানন্দ তাঁহাদিগকে প্রস্থানার্থ অনুরোধ করিলেন, এবং সেই গৃহের সমস্ত দ্বার ও বাতায়ন উদ্‌ঘাটিত করিয়া দিতে বলিলেন। এমত সময় পণ্ডিত মোহনলাল বিষ্ণুলাল উদয়পুর হইতে আসিয়া পৌঁছিলেন। তিনি স্বামিজীর অবস্থা জানিবার উদ্দেশে মহারাণা কর্ত্তৃক আদিষ্ট হইয়াই আগমন করিলেন। মোহন-

লাল সমাগত হইলে স্বামিজী সে দিবস কি বার ও কি তিথি জিজ্ঞাসা করিলেন। তদুত্তরে মোহনলাল বলিলেন সে দিবস মঙ্গলবার ও অমাবস্যা তিথি। তাহা শুনিয়া স্বামিজী সেই গৃহের ছাদ ও চতুর্দ্দিকের ভিত্তির প্রতি নিরীক্ষণ করিয়া রহিলেন। * তদনন্তর তিনি ধ্যানস্থ হইলেন, এবং গায়ত্রী মন্ত্র জপ করিতে করিতে মর্ত্ত্যলোকের সহিত সকল সম্পর্ক ছিন্ন করিয়া অমরধামের অভিমুখে যাত্রা করিলেন।

তাহার পর অন্ত্যেষ্টিক্রিয়ার উদ্যোগ হইতে লাগিল। তাঁহার দেহ স্নাত হইলে পর চন্দন-কুঙ্কুম লেপন করিল। তদ্ভিন্ন শত শত পুষ্পমাল্য পরিবৃত করিয়া স্বামিজীর দেহকে সাতিশয় শ্রীমান্ করিয়া তুলিল। এইরূপে সুসজ্জিত ও সুগন্ধিত হইলে পর সেই দেহ শ্মশানভূমিতে লইয়া যাইবার নিমিত্ত উত্তোলিত হইল। আজমীরের শত শত লোক সেই

---

* মৃত্যুকালে স্বামিজীর আরও দুই একটি বিস্ময়কর ঘটনার কথা শুনা যায়। যে দিবস দেহান্তলাভ হয়, সেই দিবস মধ্যাহ্নে স্বামিজী বলেন যে পণ্ডিত সুন্দরলালকে আমার নিকট এখনি আনয়ন কর। সুন্দরলাল সে সময় আলিগড়ে থাকিতেন। সুতরাং অনুচরেরা বলিলেন সুন্দরলালকে আলিগড় হইতে এখনি লইয়া আসা কি প্রকারে সম্ভব। তদুত্তরে দয়ানন্দ বলিলেন সুন্দরলাল আজমীরেই আছেন। বলা বাহুল্য যে দেহান্তলাভের কিছুক্ষণ পরেই সুন্দরলাল আসিয়া উপস্থিত হইলেন। তদ্দর্শনে সকলে বিস্মিত হইয়া জিজ্ঞাসা করিলে সুন্দরলাল বলিলেন,—"আমি অদ্য মধ্যাহ্নকালেই আজমীরে পৌঁছিয়াছি।" তাহার পর মৃত্যুর কএক দণ্ড পূর্ব্বে স্বামিজী আপনার পরিধেয় বস্ত্রাদি খুলিয়া শিষ্যদিগকে দিয়াছিলেন। এতদ্দ্বারা অনেকেই অনুমান করেন যে তিনি আপনার মৃত্যু সম্বন্ধে পূর্ব্ব হইতেই নিঃসন্দেহ হইয়াছিলেন। আর একটি ঘটনা দেহান্ত-প্রাপ্তির কিছু পূর্ব্বে স্বামিজী আপনার কেশমুণ্ডন করেন, এবং কেশমুণ্ডনের জন্য নাপিতকে পাঁচটি টাকা দিতে বলেন। কিন্তু যাঁহার হস্তে টাকা দিবার ভার ছিল, তিনি পাঁচ টাকা না দিয়া একটি মাত্র টাকা দেন। পরে স্বামিজী কোন অজ্ঞাত সূত্রে তাহা জানিতে পারিয়া পুনরায় পাঁচ টাকা দিবার আদেশ করেন। এ সকল ঘটনা যে সাধারণ বুদ্ধির কতকটা অতীত তদ্বিষয়ে সন্দেহ নাই।

শবের অনুগমন করিলেন, এবং কতিপয় মহাত্মা তাহার অগ্রবর্ত্তী হইয়া বেদমন্ত্র উচ্চারণ পূর্ব্বক গমন করিতে লাগিলেন। কিছুক্ষণ পরে বাহকেরা আসিয়া নির্দ্দিষ্ট বেদীর। উপর শব স্থাপিত করিল। সেই বেদী নগরের দক্ষিণভাগে তারাগড় শৈলের পাদদেশে নির্ম্মিত হইয়াছিল। শব স্থাপিত হইলে পর পণ্ডিত ভগবান নামক জনৈক শিক্ষিত ও সহৃদয় ব্যক্তি স্বামিজীর সম্পর্কে কএকটি কথা বলিলেন। তাহা শুনিয়া সমাগত ব্যক্তিমাত্রেই অশ্রুপাত না করিয়া থাকিতে পারিলেন না। তদনন্তর চারি মণ ঘৃতে, পাঁচ সের কর্পূরে, অর্দ্ধসের কুঙ্কুমে ও দুই তোলা মৃগনাভিতে, দুই মন পাঁচসের চন্দন, এক মণ পলাস এবং কএক মণ আমকাষ্ঠ সংযোগ পূর্ব্বক বেদোক্ত প্রণালী অনুসারে স্বামী দয়ানন্দের "ভস্মান্ত" দেহ ভস্মস্তূপে পরিণত করিল। স্বামী দয়ানন্দের বিয়োগে আর্য্যাবর্ত্ত বিকম্পিত হইল, আর্য্যপ্রকৃতি পরিম্লানা হইল, এবং আর্য্যজাতি অনাথের ন্যায় অশ্রুপাত করিতে বসিল। আমরাও অশ্রুপাত করিতে বসিলাম, এবং পাঠকবর্গের নিকট এযাত্রা এই স্থলেই বিদায় লইয়া আমাদিগের কম্পমানা লেখনীকে পরিত্যাগ করিলাম।

সম্পূর্ণ।

। স্বামিজীর আদেশ অনুসারে সেই বেদীটি বেদবিহিত প্রণালী অনুসারে নির্ম্মিত হইয়াছিল। দয়ানন্দ এতদূর বেদপ্রাণ ছিলেন যে মৃত্যুর পর তাহার দেহকে সমাধিস্থ না করিয়া যাহাতে অগ্নিতে দগ্ধ করা হয়, তন্নিমিত্ত তিনি মুমূর্ষু শয্যায় শায়িত থাকিয়াও শিষ্যবর্গকে বারংবার অনুরোধ করিয়া যান। কারণ "বায়ুরনিলমমৃতমথেদং ভস্মান্তং শরীরং" ইত্যাদি কথা যখন যজুর্ব্বেদে রহিয়াছে, তখন মনুষ্যের শরীর মৃত্যুর পর ভস্মীভূত হওয়াই বিধেয় বলিয়া তাঁহার ধ্রুব বিশ্বাস ছিল। বলা বাহুল্য শিষ্যেরা তাঁহার বিশ্বাসানুরূপ কার্য্যই করিয়াছিলেন। সুতরাং স্বামিজীর শবকে সমাধিস্থ করিবার অভিপ্রায়ে যে সকল সন্ন্যাসী উপস্থিত ছিলেন, তাঁহারা ব্যর্থ-মনোরথ হইয়া চলিয়া গিয়াছিলেন।

মহর্ষি দয়ানন্দ সরস্বতী কৃত

## সত্যার্থ-প্রকাশ ( বঙ্গানুবাদ )।

যদি সাংসারিক এবং পরমার্থিক বিষয়ের প্রকৃত তত্ত্ব জানিতে ইচ্ছা থাকে, তাহা হইলে মহর্ষির এই অমূল্য গ্রন্থ পাঠ করিয়া জীবন সার্থক করুন। উক্ত গ্রন্থ চতুর্দ্দশ সমুল্লাসে বিভক্ত। প্রথম দশ সমুল্লাসে ঈশ্বরের প্রচলিত নামের ব্যাখ্যা, সন্তানদিগের প্রতি শিক্ষা, ব্রহ্মচর্য্য ও পঠন পাঠন ব্যবস্থা, সত্যাসত্য গ্রন্থের নাম এবং পাঠের রীতি, ব্রহ্মচর্য্য সমাবর্ত্তন, আদি বর্ণাশ্রমের করণীয় ধর্ম্ম কর্ম্মের বিধি ও রাজধর্ম্ম, বেদ ও ঈশ্বর বিষয়, বিদ্যা ও অবিদ্যা, বন্ধ ও মোক্ষ ব্যাখ্যা, আচার, অনাচার এবং ভক্ষ্যা-ভক্ষ্য বিষয় এবং শেষ চারি সমুল্লাসে আর্য্যাবর্ত্তীয় ও অন্যান্য দেশবাসীদিগের মতমতান্তর সম্বন্ধে পক্ষপাতশূন্য বিচার সম্যক্-রূপে সন্নিবেশিত হইয়াছে এবং সর্ব্বশেষে আর্য্যদিগের সনাতন বেদবিহিত মতের বিশেষ ব্যাখ্যা লিখিত হইয়াছে। মনুষ্য-মাত্রেরই বিশেষতঃ আর্য্যসন্তানদিগের এই পুস্তক পাঠ করা একান্ত আবশ্যক। রয়েল ৮ পেজী ৮২৯ পৃঃ, মূল্য ১৲ টাকা।

## ঋগ্বেদাদি ভাষ্য ভূমিকা। (সংস্কৃত ও বঙ্গানুবাদ)।

এই গ্রন্থ উক্ত মহর্ষি কৃত। মহর্ষি যে বেদভাষ্য লিখিয়া-ছেন ইহা তাহারই ভূমিকা, ইহাতে বেদোৎপত্তি, বেদের নিত্যত্ব বিচার, বিজ্ঞান-কাণ্ড, বেদসংজ্ঞা, ব্রহ্মসংজ্ঞা, ব্রহ্মবিদ্যা, বেদোক্ত ধর্ম্ম, প্রার্থনা, উপাসনা, মুক্তি এবং রাজাপ্রজাধর্ম্ম ইত্যাদি পরমোপযোগী ৫৭টী বিষয় বেদশাস্ত্রের প্রমাণ ও যুক্তির সহিত সুগম সংস্কৃত এবং বঙ্গভাষায় লিখিত। যাঁহারা বেদের উপর অযথা দোষারোপ করিয়াছেন ইহাতে তাঁহাদের মত খণ্ডন করা হইয়াছে এবং দেখান হইয়াছে যে চতুর্ব্বেদই সর্ব্ব-

বিদ্যার জনক। সংস্কৃত ও বঙ্গভাষায় লিখিত হওয়াতে এই গ্রন্থ সর্ব্ব সাধারণের পাঠোপযোগী। রয়েল ৮ পেজী ৪৩৫ পৃষ্ঠা। মূল্য প্রচার উদ্দেশে কেবল ৸৹ আনা মাত্র।

# English Books for sale.

| | | | |
|---|---|---|---|
| Light of truth ( English translation of Satyarth Prakash ) Rs. | 4 | 0 | 0 |
| Introduction to the commentary on the Vedas (Eng. tran. of Rigvedadi Bhashya Bhoomika) | 2 | 8 | 0 |
| Fountain Head of Religion ... ... | 1 | 8 | 0 |
| Torch Bearer by Pro. T, L. Vaswani ... | 1 | 4 | 0 |
| Dayanand ( Shri Arabindo Ghosh ... | 0 | 2 | 0 |
| Vyavhar Bhanu .. ... ... | 0 | 3 | 0 |
| Mela Chandapur ( Satya Dharm Vichar ) | 0 | 3 | 0 |
| Aryyoddesha Ratnamala ... ... | 0 | 1 | 0 |
| Beauties of Vedic Dharma ... ... | 0 | 3 | 0 |
| Dayanand and the Veda by Arabindo Ghosh | 0 | 0 | 6 |
| Arya Samaj what is it ... .. | 0 | 1 | 0 |
| Truth and Vedas ... ... ... | 0 | 8 | 0 |
| True Bedrocks of Aryan culture ... | 0 | 10 | 0 |
| Vedic Teachings ... .. ... | 1 | 12 | 0 |
| Crucification by an eye witness ... | 0 | 6 | 0 |
| Arya Samaj Introduced . .. | 0 | 0 | 6 |
| Vedic Conception of God ... .. | 0 | 0 | 6 |
| Five great sacifices of the Aryas ... | 0 | 0 | 6 |
| Claims of the Arya Samaj .. ... | 0 | 0 | 6 |
| Between man and God . ... | 0 | 0 | 6 |
| Great bug bear . .. ... | 0 | 0 | 6 |

VEDIC PUSTAKALAYA,

20, CORNWALLIS STREET, CALCUTTA.